আলোক-তরঙ্গ ছোট, শব্দের তরঙ্গগুলা বড় বড় ; আলোকের ঢেউ ক্ষুদ্রাদপি ক্ষুদ্র ; শব্দের ঢেউ এক-একটা দু হাত দশ হাত লম্বা। আমাদের সাধারণ দরজা জানালার ছিদ্র আলোক-তরঙ্গের পক্ষে বৃহৎ, কিন্তু শব্দ-তরঙ্গের পক্ষে সঙ্কীর্ণ। আলোকের তরঙ্গ আশে-পাশে কাটাকাটি করিয়া লোপ পায় ; শব্দের তরঙ্গ কাটাকাটির অবসর পায় না ; তাই ঘরের কোণে দাঁড়াইয়াও বাহিরের শব্দ শুনা যায়। শব্দের তরঙ্গ ও আলোকের তরঙ্গের প্রভেদ বৃহত্ত্ব লইয়া।

তরঙ্গ জন্মে কেন? যে সকল জড় কণিকা অবলম্বন করিয়া তরঙ্গ প্রবাহিত হয়, সেই কণিকাগুলি একটা নিয়মিত কালে নাচিতে থাকে ; সেই জন্য ঢেউ জন্মে। জলতরঙ্গ, বায়ুতরঙ্গ, আকাশতরঙ্গ, তিনেরই পক্ষে একই কথা।

সহজেই দেখিতে পার। স্কুলের ছুটির পর ছেলের পালকে সারি বাঁধিয়া দাঁড় করাও। ছেলেগুলি সমবয়স্ক বা মাথায় সমান হইলেই ভাল হয়। প্রত্যেককে শিখাইয়া দাও, সে একটি বার স্বস্থানে লাফ দিবে, ও তৎপূর্ব্বে তাহার দক্ষিণ পার্শ্বের সহচরকে একটি চিমটি দিবে। সহচর চিমটি খাইয়াই স্বয়ং লাফ দিবেন ও তৎপূর্ব্বে পরবর্ত্তী সহচরকে একটি চিমটি দিবেন। এইরূপে প্রত্যেকেই আপনার বাম পার্শ্বের বন্ধুর চিমটির প্ররোচনায় একটি বার উল্লম্ফন দিবার পূর্ব্বে আপনার দক্ষিণ পার্শ্বের বন্ধুটিকে চিমটি প্রয়োগ করিবেন। এইরূপ নিয়মে কিছু ক্ষণ ধরিয়া প্রত্যেকে পুনঃ পুনঃ লাফ দিবে। মাষ্টার মহাশয় দেখিবেন, তাঁহার সম্মুখে ছেলেদের মাথার সারিতে ঢেউ খেলিতেছে।

জলতরঙ্গের মত, বায়ুতরঙ্গের মত, আকাশতরঙ্গেরও নানা গুণ। জলের ঢেউ পুষ্করিণীর তীরে লাগিয়া ফিরিয়া আসে ; বায়ুতরঙ্গ দূরের গাছপালায় দেওয়ালে লাগিয়া ফিরিয়া আসিয়া প্রতিধ্বনি জন্মায় ; আকাশতরঙ্গ দর্পণপৃষ্ঠ হইতে ধাক্কা খাইয়া ফিরিয়া আসিয়া প্রতিবিম্বের সৃষ্টি করে। আলোকের রশ্মি যে এইরূপে ফিরিয়া আসে, এই ঘটনার একটা নাম দিব—'পরাগ্‌বর্ত্তন'। নামটা খুব জাঁকাল সন্দেহ নাই ; কিন্তু বুঝিতে কষ্ট হইবে না।

আবার এক পদার্থ হইতে অন্য পদার্থে প্রবেশ করিয়া আকাশ-তরঙ্গ ভিন্ন বেগে চলিতে থাকে। ফলে আলোকরশ্মি একটু ট্যারচা রাস্তায়—ভাল কথায় তির্য্যক্ পথে—চলিতে আরম্ভ করে। এই ব্যাপারের নাম দিব—তির্য্যগ্‌বর্ত্তন।

আবার বায়ুমধ্যে ছোট বড় সকল রকম আকাশ-তরঙ্গ এক বেগেই চলে। সেই বেগই বা কত? সেকেণ্ডে প্রায় লক্ষ ক্রোশ—বলা সহজ, কিন্তু মনে ধারণা কঠিন। বায়ু ছাড়িয়া জলে বা কাচে বা অন্য সান্দ্র পদার্থমধ্যে প্রবেশ করিলে সকল ঢেউ সমান বেগে চলে না। সকলেরই বেগ একটু করিয়া কমে; বড় বড় লম্বা লম্বা ঢেউগুলার—যে ঢেউগুলা লাল রঙ হল্‌দে রঙ জন্মায়—সেগুলার বেগ অপেক্ষাকৃত অল্প কমে, কিন্তু ছোট ছোট ঢেউগুলার—যেগুলা সবুজ রঙ নীল রঙ জন্মায়—সেগুলার অপেক্ষাকৃত অধিক কমে। ইহার ফলে ভিন্ন ভিন্ন রঙ-দার ঢেউ ভিন্ন ভিন্ন রাস্তা ধরিয়া ভিন্ন ভিন্ন মুখে চলিতে থাকে। ছোট বড় নানা ঢেউ এক পথে একসঙ্গে চোখের পর্দ্দায় আসিয়া ধাক্কা দিলে শাদা আলোর জ্ঞান জন্মে; আর বড় ঢেউ ছোট ঢেউ ভিন্ন পথে চলিয়া স্বতন্ত্র হইয়া স্বতন্ত্র ভাবে চোখের পর্দ্দায় ধাক্কা দিলে লাল নীল প্রভৃতি রঙিল আলোর জ্ঞান জন্মে। কাচের কলমের মধ্যে প্রবেশ করে শাদা আলো, প্রবেশের পর ভাঙিয়া হরেক রকমের রঙিল আলো বাহিরে আসে।

দেখা গেল, আলোক নানা রকমের; কোনটার ঊর্ম্মিগুলি একটু লম্বা; কোনটার ঊর্ম্মি একটু খাট; কোনটায় লাল রঙ, কোনটায় নীল রঙ জন্মে। কিন্তু লালরঙের আলোর চেয়েও লম্বা ঢেউ ও নীলরঙের আলোর চেয়েও খাট ঢেউ আকাশপথে সর্ব্বদাই চলিতেছে; আশ্চর্য্য এই যে, সেই সেই আলো আমাদের চোখে ধরা যায় না; সে আলোর কোন রঙই নাই। বরং সেই আলোককে আমাদের ত্বগিন্দ্রিয়ে ধরিতে পারে এবং থার্ম্মোমিটার যন্ত্রে ধরিতে পারে। যে সকল ছোট ঢেউ চোখে ধরা পড়ে না, একখানা কাগজের গায়ে খানিকটা কষ্টিক ও নুন মাখাইলে সেই প্রলেপে তাহা ধরা পড়ে। গরম জিনিষ, যে জিনিষ গরম অথচ দীপ্তিমান্ নহে, আঁধার ঘরে রাখিলে যাহা চোখে দেখা যায় না, সেই গরম জিনিষ হইতে তাপ বাহির হইয়া দূরে যায়; জিনিষটা খুব গরম হইলে দূর হইতে গায়ে আঁচ লাগে। যে তাপ বিকীর্ণ হইয়া আসে, তাহা বস্তুতঃ তাপ নহে, তাহাও দৃষ্টির অগোচর আলো,—লালরঙের আলোকের ঢেউ চেয়ে লম্বা ঢেউ।

বস্তুতঃ আকাশমধ্যে নানা ধরণের ছোট বড় ঢেউ চলে; কতক চোখে ধরা যায়, কতক চোখে ধরা যায় না।

এই যে ছোট বড় আকাশ-তরঙ্গ, ইহাদের এক একটা ঢেউ কত বড় লম্বা? আলোর তরঙ্গের বেগ কত, আগে বলিয়াছি। সেকেণ্ডে প্রায় লক্ষ ক্রোশ। কিন্তু এই ঢেউগুলির দৈর্ঘ্য মাপিতে হইলে আর ক্রোশের মাপকাঠি চলিবে না। গজেও চলিবে না; ইঞ্চিতেও চলিবে না; এক ইঞ্চিকে দশ লক্ষ ভাগ করিয়া মাপকাঠি তৈয়ার করিতে হইবে। এই ক্ষুদ্রাদপি ক্ষুদ্র মাপকাঠি অণুবীক্ষণেরও অগোচর। লাল আলোর ঢেউগুলির দৈর্ঘ্য এই কাঠির ত্রিশ কাঠি; আর নীল আলোর ঢেউ এক একটার দৈর্ঘ্য সেই কাঠির ষোল কাঠি মাত্র। ষোলর চেয়েও ছোট ঢেউ আছে; আবার ত্রিশের চেয়েও বড় ঢেউ আছে; কিন্তু মানুষের চোখ তাহাদের খোঁজ পায় না।

এই সকল সূক্ষ্মানুসূক্ষ্ম ঢেউ আকাশমধ্যে নিরন্তর সেকেণ্ডে লক্ষ ক্রোশ বেগে প্রবাহিত হইয়া আমাদের এই জগতের নানা বৈচিত্র্য সম্পাদন করিতেছে; কোটি কোটি ক্রোশ দূরে অবস্থিত তারকাগণের ও নীহারিকাগণের সংবাদ আনিয়া দিতেছে; বিশ্বজগৎকে বিচিত্র শোভায় মণ্ডিত করিতেছে।

কিন্তু আশ্চর্য্যের বিষয় এই যে, এই আকাশেই যে দুই ইঞ্চি দশ ইঞ্চি লম্বা, দুই হাত দশ হাত লম্বা ঢেউ—সাধারণ আলোক-তরঙ্গের তুলনায় প্রকাণ্ড ঢেউ—উৎপন্ন হইতে পারে ও সেই সকল ঢেউ সকল বিষয়েই আলোকের পরিচিত ঢেউগুলির মত, কেবল আকারে বৃহৎ, তাহা কিছু দিন পূর্ব্বে কেহই জানিতেন না। কিছু দিন পূর্ব্বে এই সুদীর্ঘ আকাশ-তরঙ্গ মনুষ্যলোচনের অপ্রত্যক্ষ ছিল।

অপ্রত্যক্ষ ছিল বটে, কিন্তু অকল্পিত ছিল না। কয়েক বৎসর পূর্ব্বে কেম্ব্রিজ বিশ্ববিদ্যালয়ে একজন অধ্যাপক অধ্যাপনা করিতেন, তিনি মানস নয়নে এই বৃহৎ আকাশোর্ম্মিগুলির অস্তিত্ব প্রত্যক্ষ করিয়াছিলেন। তাঁহার অসাধারণ ধীশক্তি জ্ঞানেন্দ্রিয়ের সাহায্যের অপেক্ষা তুচ্ছ করিয়া কেবল অন্তরিন্দ্রিয়-প্রভাবে জাগতিক রহস্যের আবিষ্কারে প্রবৃত্ত হইয়াছিল। ইঁহার নাম ক্লার্ক মাক্সওয়েল। নিউটনের পর এত বড় নাম বিজ্ঞানের ইতিহাসে অধিক নির্দ্দেশ করা যাইতে পারে না।

তিনি দেখাইয়াছিলেন, অথবা মানসনেত্রে দেখিয়াছিলেন, দুইটা বোতামের মধ্যে বা দুইখানা ধাতুপাত্রের মধ্যে একটা তাড়িত স্ফুলিঙ্গ চলিলেই চতুর্দ্দিকের আকাশ কম্পিত হইয়া উঠে এবং সেই কম্পন চতুর্দ্দিকে

বড় বড় তরঙ্গ উত্থাপন করিয়া সেকেণ্ডে লক্ষ ক্রোশ বেগে দিগন্তরে ধাবিত হইতে পারে। আশ্চর্য্য এই যে, এই বৃহদাকার ঢেউগুলি দৈর্ঘ্য ব্যতীত অন্যান্য সকল বিষয়েই আমাদের চিরপরিচিত আলোকের উর্ম্মিগুলির সদৃশধর্ম্মবিশিষ্ট।

কিন্তু কি দর্শনেন্দ্রিয়, কি ত্বগিন্দ্রিয়, কোন ইন্দ্রিয়ই এই বৃহৎ উর্ম্মিগুলিকে প্রত্যক্ষগোচর করিতে সমর্থ নহে। মনুষ্য চক্ষুঃসত্ত্বে এখানে অন্ধ।

ইংরেজী ১৮৮৭ অব্দ শেষ হইবার পূর্ব্বে বার্লিন সহরে অধ্যাপক হেলম্‌হোল্‌ৎজের জনৈক ছাত্র মনুষ্য জাতির এই অন্ধভাব দূর করিয়াছিলেন। তাঁহার যশঃধ্বনিতে বৈজ্ঞানিক জগৎ প্রতিধ্বনিত হইয়াছিল। এই তরুণ যুবক এখন পরলোকগত ; ইঁহার নাম হার্ৎজ্‌।

হার্ৎজ্‌ বৈজ্ঞানিকমণ্ডলীকে দেখাইলেন, এই তাড়িত-স্পন্দনোদ্ভূত আকাশ-তরঙ্গ ধাতুময় প্রাচীর হইতে 'পরাগ্‌বর্ত্তিত' হইয়া প্রতিফলিত হইয়া আসে ; সান্দ্র পদার্থমধ্যে প্রবেশ করিয়া তির্য্যগ্‌বর্ত্তিত হয় ; ইহারও তরঙ্গে তরঙ্গে মিশিয়া উভয় তরঙ্গই বিলোপ পায় ; অর্গান যন্ত্রের গভীর ধ্বনি যেমন দূরস্থ ধাতু-তন্ত্রীতে আঘাত করিয়া উহাতে ঝঙ্কার উৎপন্ন করে, সেইরূপ তাড়িতযন্ত্রে উৎপন্ন এই সকল আকাশ-তরঙ্গ সেকেণ্ডে লক্ষ ক্রোশ বেগে চলিয়া দূরস্থিত তাড়িতযন্ত্রে স্পন্দন উৎপাদন করে। এই নূতন আবিষ্ক্রিয়া পাশ্চাত্য পণ্ডিতসমাজে হর্ষকোলাহল উৎপন্ন করিল। দেশে বিদেশে বৈজ্ঞানিকেরা হার্ৎজের অনুসরণ করিয়া তাড়িত-স্পন্দন সাহায্যে সুবৃহৎ আকাশ-তরঙ্গের অস্তিত্ব আবিষ্কারের নব নব উপায় উদ্ভাবনের চেষ্টা করিতে লাগিলেন।

হৃৎপিণ্ডের বেগে স্পন্দন আরম্ভ হইলে শিরাযোগে ও ধমনীযোগে শরীরের সর্ব্বত্র সেই স্পন্দন সঞ্চালিত হয়। সমস্ত মানবদেহে রক্তধারা খরতর বেগে প্রবাহিত হইতে থাকে।

পৃথিবীর বৈজ্ঞানিক-সমাজ-শরীরের অঙ্গপ্রত্যঙ্গমধ্যে খরতর প্রবাহে রক্ত সঞ্চারিত হইয়া সেই স্পন্দন অনুভূত হইতে লাগিল। কেবল এই ভারতবর্ষীয় পণ্ডিতসমাজে সেই হৃৎস্পন্দন অনুভূত হয় নাই ; ভারতবর্ষীয় পণ্ডিতসমাজ তখন পৃথিবীর বৈজ্ঞানিক-সমাজের অঙ্গীভূত ছিল না।

এক দিন প্রাতে উঠিয়া সহসা সংবাদপত্রে দেখা গেল, সুদূরে সাগরপারে ব্রিটিশ এসোসিয়েশনের বৈজ্ঞানিকমণ্ডলীর সম্মুখে এক জন ভারতবর্ষীয়

অধ্যাপক আপনার প্রতিভার বলে উদ্ভাবিত যন্ত্রসাহায্যে তাড়িত-স্পন্দনোৎপন্ন আকাশ-তরঙ্গের গতিবিধি বিস্ময়াকুলিত দর্শকবৃন্দের প্রত্যক্ষগোচর করিতেছেন এবং বয়োবৃদ্ধ লর্ড কেল্‌বিনের সোল্লাস ঔৎসুক্যবিস্ফারিত নয়নদ্বয়ের স্নিগ্ধ জ্যোতিঃ পূতসলিলা স্বর্গঙ্গার ধারার ন্যায় তাঁহার শ্যামাঙ্গের বর্ণকলঙ্ক ধৌত করিতেছে।

উপযুক্ত জ্ঞানেন্দ্রিয়ের অভাবে আমরা বড় বড় আকাশ-তরঙ্গ প্রত্যক্ষ-সীমায় আনিতে পারি না; তবে উপযুক্ত যন্ত্রযোগে সেই তরঙ্গগুলির ফল প্রত্যক্ষগোচর করা যাইতে পারে। এইরূপ উপযুক্ত যন্ত্রের উদ্ভাবনাই এত দিন সমস্যা ছিল। হার্ৎজ প্রথমে এই উদ্ভাবনায় কৃতকার্য্য হইয়াছিলেন। তাহার পর কেহ কেহ দেখিতে পান, ধাতুচূর্ণের উপর তাড়িত-তরঙ্গ পতিত হইলে ঐ ধাতুচূর্ণের তাড়িতপ্রবাহের পরিচালনক্ষমতা বাড়িয়া যায়। একটা কাচের নলে কতকগুলি লোহচূর্ণ পূরিয়া তাহার মধ্য দিয়া তাড়িতপ্রবাহ সঞ্চালিত করিলে ঐ তাড়িতপ্রবাহ চুম্বকের কাঁটাকে তাহার স্বস্থান হইতে বিক্ষিপ্ত করিয়া ঘুরাইয়া দেয়। ঐ ধাতুচূর্ণে তাড়িততরঙ্গ পতিত হইলেই চূর্ণের পরিচালনক্ষমতা সহসা এত বৃদ্ধি পায় যে, তাড়িতের প্রবাহ সহসা বলবত্তর হইয়া উঠে; চুম্বকের কাঁটা সহসা ঘুরিয়া যায়। এইরূপ যন্ত্রের সাহায্যে তাড়িত-তরঙ্গের অস্তিত্ব কেহ কেহ দেখাইতেছিলেন। কিন্তু সেই সকল যন্ত্র নিতান্ত স্থূল; কখন কাজ করিত, কখন করিত না। অধ্যাপক জগদীশচন্দ্র নূতন যন্ত্র প্রস্তুত করিয়াছিলেন। সেই যন্ত্র আকারে ক্ষুদ্র; ইহার নির্ম্মাণে কোন জটিলতা ছিল না; কিন্তু ইহার ক্ষমতা অত্যন্ত বিস্ময়কর। আকাশ-তরঙ্গের উৎপাদনে ও অস্তিত্বপ্রতিপাদনে ইহা অব্যর্থ। এই যন্ত্রের সাহায্যে যন্ত্রের উদ্ভাবনকর্ত্তা আকাশ-তরঙ্গের নূতন নূতন ধর্ম্ম প্রত্যক্ষবিষয় করাইয়া বৈজ্ঞানিকগণের বিস্ময় উৎপাদন করিতে সমর্থ হইলেন। আকাশ-তরঙ্গের পর্য্যবেক্ষণার্থ এমন সূক্ষ্ম যন্ত্র ইহার পূর্ব্বে উদ্ভাবিত হয় নাই। যে দিন অধ্যাপক জগদীশচন্দ্র ব্রিটিশ এসোসিয়েশনের সম্মুখে স্বোদ্ভাবিত যন্ত্র স্থাপিত ও তাহার সাহায্যে জড় জগৎ সম্বন্ধে নূতন নূতন তত্ত্ব প্রকাশ করিলেন, ভারতবর্ষের ইতিহাসে সে দিন স্মরণীয় বলিয়া গণ্য হইবে।

# পরমাণু

আজিকার প্রবন্ধের বিষয়টি অতি পুরাতন। অন্ততঃ দুই হাজার বৎসর পূর্ব্বে ভারতবর্ষের ও গ্রীস দেশের পণ্ডিতেরা পরমাণুর কল্পনা করিয়াছিলেন। আজ পর্য্যন্ত এই পরমাণু কল্পিত পদার্থই রহিয়াছে; উহা এখনও কোনও ব্যক্তির প্রত্যক্ষগোচর হয় নাই; কখনও প্রত্যক্ষগোচর হইবে, এরূপ আশাও আপাততঃ দেখি না। অথচ বিজ্ঞানশাস্ত্রে এই কল্পনাটির মূল্য অত্যন্ত অধিক। এই কল্পনা ব্যতিরেকে আমরা জড় পদার্থের প্রত্যক্ষগোচর ধর্ম্মগুলি সহজে বুঝিতে ও বুঝাইতে পারি না।

এইখানে একটা প্রশ্ন উঠিতে পারে, প্রত্যক্ষের ভিত্তির উপর যখন বিজ্ঞানশাস্ত্র প্রতিষ্ঠিত, তখন এখানে কল্পনার বা অনুমানের স্থান আছে কি না? যদি থাকে, তাহার মূল্যই বা কি? এই প্রশ্নটির উত্তর দিয়া পরমাণু সম্বন্ধে যাহা বক্তব্য আছে, বলিবার চেষ্টা করিব।

বিধাতা আমাদিগকে যে ইন্দ্রিয়-শক্তি দান করিয়াছেন, তাহার সাহায্যে আমরা বিশ্ব-জগতের কিয়দংশ মাত্রের সহিত পরিচয় লাভ করি। বিশ্ব-জগতের অধিকাংশই আমাদের অজ্ঞাত ও অপরিচিত। উহার যে ভাগ আমরা সম্মুখে দেখিতে পাই, তাহার অন্তরালে কি আছে, জানিবার জন্য আমরা সর্ব্বদাই ব্যাকুল; আড়ালে কি আছে না জানিলে, সম্মুখে যাহা দেখি, তাহার তাৎপর্য্য ঠিক বুঝিতে পারি না। এই জন্য আমরা ক্রমাগত সেই অন্তরালের অভ্যন্তরে প্রবেশ করিবার জন্য চেষ্টা করিতেছি। অধিক দূরের জিনিষ আমাদের নজরে পড়ে না; আমরা চোখে দূরবীণ লাগাইয়া দূরের জিনিষের ছবি নিকটে আনি ও সেই ছবিকে বড় করিয়া দেখিয়া লই। অতি ছোট জিনিষ আমাদের নজরে পড়ে না; আমরা চোখের সম্মুখে খান-দুই কাচ রাখিয়া ছোট জিনিষকে বড় করিয়া তাহার অঙ্গ-প্রত্যঙ্গ দেখিয়া লই। সূর্য্যের আলো একঘেয়ে শাদা; আমরা তাহাকে একখানা কাচের কলমের ভিতর চালিত করিয়া ভাঙ্গিয়া ফেলি, এবং ঐ শুভ্রবর্ণের আলোকের ভিতর কত বিচিত্র বর্ণের আলোক আছে, তাহা বাহির করি, এবং সেই বিচিত্র বর্ণের আলোকের সহিত, তপ্ত পার্থিব দ্রব্য যে আলোক বিকীর্ণ করে, তাহা মিলাইয়া, সূর্য্যমণ্ডলে কোন্ কোন্ পার্থিব দ্রব্য আছে, তাহা খুঁজিয়া বাহির

করি। এইরূপে আমরা যাহা চক্ষুর অগোচর, যাহা কর্ণের অগোচর, যাহা ত্বগিন্দ্রিয়ের অগোচর, তাহাকে নানা কৌশলে ইন্দ্রিয়গোচর করিয়া বিশ্ব-জগতের নিগূঢ় বৃত্তান্ত আবিষ্কৃত করিতে চেষ্টা করি। এইরূপ চেষ্টার ফলে কত নিগূঢ় তথ্য এ পর্য্যন্ত প্রকাশ পাইয়াছে, তাহার পরিসীমা নাই; কিন্তু তথাপি সেই রহস্যরাশির ইয়ত্তা হইল না। একটা রহস্য ভেদ করিবামাত্র আমরা বুঝিতে পারি, উহার অন্তরালে আবার কত বহুতর গূঢ়তর রহস্য প্রচ্ছন্ন রহিয়াছে; সেই রহস্যগুলির আবরণ উন্মোচন না করিতে পারিলে আমাদের জ্ঞানতৃষ্ণার তৃপ্তি হয় না। বাস্তবিকই ইহা একটা তৃষ্ণা; অন্য তৃষ্ণার সহিত ইহার প্রভেদ এই যে, কিছুতেই ইহার পরিতৃপ্তি ঘটে না; তৃপ্তির জন্য যতই ব্যবস্থা করা হয়, ততই আকাঙ্ক্ষা বাড়িয়া যায় মাত্র।

তৃষ্ণার ইয়ত্তা নাই বটে, কিন্তু মনুষ্যের শক্তির ইয়ত্তা আছে। চেষ্টার ফলে প্রকৃতির রহস্য কতক উদ্‌ঘাটিত হয় বটে, কিন্তু তাহারও অন্তরালে যাহা অবস্থিত থাকে, তাহা বাহিরে আসিতে চায় না। বৈজ্ঞানিকেরা মন্দিরের দ্বারদেশে হত্যা দিয়া বসিয়া থাকেন। কিন্তু প্রকৃতি-দেবতা আপনাকে পূর্ণভাবে প্রকাশ করিতে চাহেন না। উপাসক তখন কল্পনার আশ্রয় লইতে বাধ্য হন; যাহা অগোচর, কল্পনা-নেত্রে তাহার মূর্ত্তি দেখেন; যাহা প্রকাশ পাইয়াছে, তাহাকেই অবলম্বন করিয়া, যাহা অপ্রকাশ, তাহার কাল্পনিক মূর্ত্তি নির্ম্মাণ করেন।

কল্পনাবলে যে ছবি আঁকা যায়, তাহার সহিত মূলের সাদৃশ্য কতটুকু বলা কঠিন। হয়ত তাহা সম্পূর্ণ অমূলক অথবা অংশতঃ মূলের অনুরূপ। যাহা প্রত্যক্ষ, তাহাকেই আশ্রয় করিয়া, তাহাকেই ভিত্তি করিয়া, এই কল্পনার খেলা; প্রত্যক্ষের সহিত মিল রাখিবার জন্য, প্রত্যক্ষের সহিত সামঞ্জস্য রাখিবার জন্য, প্রত্যক্ষকে ভাল করিয়া বুঝিবার প্রয়াসেই, অপ্রত্যক্ষ সম্বন্ধে এই চাতুরী। হয়ত এমন দিন আসে, যে দিন সহসা উহা প্রত্যক্ষগোচর হয়; তখন দেখিতে পাওয়া যায়, কল্পিত ছবি কতটুকু সত্য বা কতটুকু মিথ্যা। যেটুকু সত্য, সেটুকু গ্রহণ করিতে হয়। যেটুকু মিথ্যা, সেটুকু বর্জ্জন করিতে হয়। যেটা সত্য, সেটা লাভ; যেটা মিথ্যা, সেটা সম্পূর্ণ লোকসান বলিতে পারি না; কেন না, মিথ্যার কবল হইতে নিষ্কৃতিলাভই এ জগতে অল্প লাভ নহে।

আধুনিক বিজ্ঞান-বিদ্যার একটা নিন্দা প্রচারিত আছে যে, বিজ্ঞানের কোন সিদ্ধান্তের উপর ভদ্রলোকে নির্ভর করিতে পারেন না। বৈজ্ঞানিকেরা

আজ এক কথা বলেন, কাল আবার হঠাৎ তাহা উল্টাইয়া দেন। বাস্তবিকই এই কয়েক বৎসরের মধ্যেই বিজ্ঞানশাস্ত্র একই ঘটনা সম্বন্ধে কত বিচিত্র মত প্রকাশ করিয়া ফেলিলেন। সূর্য্য হইতে আমরা আলো পাই, ইহা প্রত্যক্ষ-লব্ধ সত্য। সূর্য্য হইতে আলোক-কণিকা ছুটিয়া আসিয়া আমাদের চোখে আঘাত করে, তাহার ফলেই আমাদের আলোক-বুদ্ধি,—নিউটনের শিষ্য প্রশিষ্য নিউটনের এই মতকে আঁকড়াইয়া ধরিয়াছিলেন; কেহ ইহাতে সন্দেহ প্রকাশ করিলে, তাঁহারা লাঠি তুলিয়া মারিতে আসিতেন। কিন্তু আজকালকার বৈজ্ঞানিকেরা স্থির করিয়া বসিয়া আছেন, সেরূপ আলোক-কণিকার অস্তিত্ব নাই। সূর্য্য ও পৃথিবীর মধ্যে একটা কিম্ভূতকিমাকার পদার্থ আছে, তাহার ইংরেজী নাম ঈথার; বাঙ্গালায় বলা হয় আকাশ; এই কল্পিত আকাশের অন্য ধর্ম্ম কি আছে না আছে, জানি না; এইটুকু জানি যে, ইহাতে ঢেউ জন্মিতে পারে। জলে লোষ্ট্র নিক্ষেপে যেমন ঢেউ জন্মে, অথবা তন্ত্রীতে আঘাত করিলে বায়ুরাশিতে যেমন ঢেউ জন্মে, এই আকাশে সেইরূপ ঢেউ জন্মে। সূর্য্যমণ্ডল হইতে সেই ঢেউ প্রবলবেগে আসিয়া আমাদের নেত্রপথে আঘাত করিলে, আমাদের আলোক-বুদ্ধি হয়। এখন আর নিউটনের কল্পিত আলোক-কণিকাতে কেহ বিশ্বাস করে না; একালের মতে কেবল ঢেউ আর ঢেউ। আর একটা উদাহরণ দিব; এই পরমাণুর কথাই ধরা যাক। এত কাল পণ্ডিতেরা বলিতেন, এই পরমাণু কেহ ভাঙ্গিতে পারে না, কেহ কাটিতে পারে না; অচ্ছেদ্যোঽহয়ম্ অভেদ্যোঽহয়ম্। আজকাল সেই পণ্ডিতেরাই বলিতে আরম্ভ করিতেছেন, পরমাণুকে ভাঙ্গার মত সহজ কাজ আর কিছুই নাই; আমাদের সম্মুখে পরমাণু সর্ব্বদাই টুকরা টুকরা হইতেছে, এত কাল আমরা চক্ষু সত্ত্বেও অন্ধ থাকিয়া তাহা দেখিতাম না। যাঁহারা বাহিরের লোক, তাঁহারা বৈজ্ঞানিকের মুখে বিজ্ঞানের কথা শুনিয়া অবিচারে তাহা গ্রহণে বাধ্য হন; তাঁহারা এরূপ ক্ষেত্রে দিশাহারা হইয়া পড়েন। বৈজ্ঞানিকের কোন্ কথাটা ধ্রুবসিদ্ধান্ত বলিয়া গ্রহণ করিবেন, তাহার ঠাহর পান না; অবশেষে অধীর হইয়া বৈজ্ঞানিকের আশ্রিত সত্যনির্দ্ধারণ-প্রণালীতেই সন্দেহ করিয়া বসেন। বস্তুতঃ ইহা বৈজ্ঞানিকের দোষ নহে। ইহা প্রকৃতি ঠাকুরাণীর দোষ; ঠাকুরাণী যদি প্রার্থনামাত্রে অবগুণ্ঠন খুলিয়া একেবারে প্রকাশ করিয়া দিতেন, তাহা হইলে বৈজ্ঞানিকের এরূপ কথার খেলাপ হইত না। কিন্তু তাঁহার সে স্বভাবই নয়। অনেক সাধনার পর

তিনি অবগুণ্ঠনের কিয়দংশ মোচন করেন, বাকীটুকু দর্শনার্থীকে কল্পনা করিয়া লইতে হয়; আবার অনেক সাধনার পর আর একটু প্রকাশ করেন, তখন বাকীটুকুর জন্য আবার কল্পনার ক্ষুরে শাণ প্রয়োগ করিতে হয়।

বৈজ্ঞানিকের অবস্থা এইরূপ; বিধাতা তাঁহাকে অপরিমিত শক্তি যখন দেন নাই, তখন তাঁহার দোষ কোথায়? সাধারণ মানুষের চেয়ে তিনি খানিকটা বেশী দেখিয়া থাকেন, তাই বলিয়া তিনি মনুষ্যত্বের উর্দ্ধে অবস্থিত নহেন; তাঁহার যে ত্রুটি, তাহা মনুষ্যসাধারণ ত্রুটি; তাহার জন্য তাঁহাকে দায়ী না করিয়া, তিনি সাধনার ফলে যে সকল গুপ্ত তথ্য আবিষ্কার করিতেছেন, তজ্জন্য তাঁহাকে সাধুবাদ দেওয়া উচিত। তিনি যাহা আবিষ্কার করিয়াছেন, তাহা এখন মনুষ্যের সাধারণ সম্পত্তি হইয়াছে; যাহা অনাবিষ্কৃত আছে, তাহার জন্য সেই ক্ষুদ্র জীব দায়ী নহেন। ভগবতী মায়া, যিনি মানবাত্মাকে পূর্ণজ্ঞানলাভে বঞ্চিত করিয়াছেন, তিনিই তজ্জন্য দায়ী।

সকল বৈজ্ঞানিকের সকল বাক্যকেই বিসংবাদরহিত সত্য মনে করিয়া লওয়াটাই ঠিক নহে। যাহা প্রত্যক্ষগোচর, যাহা বৈজ্ঞানিক ও অবৈজ্ঞানিক সকলেরই প্রত্যক্ষগোচর, তাহাই সত্য; এবং যাহা প্রত্যক্ষগোচর নহে, কেবল অনুমান-লব্ধ, তাহা পূর্ণ সত্য নহে; খুব সম্ভব, অংশতঃ সত্য। কিন্তু যাহা আংশিকভাবে সত্য, বৈজ্ঞানিক তাহাকে একেবারে ফেলিতে পারেন না; কেন না, উহার সাহায্যেই তিনি সাধনার অবসর পান। কল্পনার ও অনুমানের সাহায্য লইয়াই তিনি আপনার গন্তব্য পথ স্থির করেন।

কোন্ পথে গেলে সত্যের অনুসন্ধান পাওয়া যাইবে, বহু স্থলে তাহার তত্ত্ব নিহিতং গুহায়াম্; অন্ধকারে ছুটাছুটি করিয়া বেড়াইলে বহুকালে পথ মিলিতেও পারে, বা নাও পারে। কিন্তু অনুমানের সাহায্য লইয়া একটা পথ ধরিয়া চলিলে কাজ অনেক সহজ হইয়া পড়ে। কিছু দূর চলিলেই তখন বুঝা যায়, এ পথে সত্যের অনুসন্ধান পাওয়া যাইবে কি না। যদি বোধ হয়, এ পথ ঠিক পথ হয় নাই, তখন সে পথ হইতে ফিরিলে ভবিষ্যতে অকারণ শ্রমের লাঘব হয়; আর যদি ক্রমে ধারণা দৃঢ় হয় যে, এই পথেই ফল মিলিবে, তখন সেই পথ ধরিয়া চলিলে কালে অভীষ্টলাভ ঘটিতেও পারে।

এই পন্থার নাম অনুমানের পন্থা। প্রত্যক্ষ হইতে যাত্রা করিয়া অনুমানের পন্থা ধরিয়া লক্ষ্য অভিমুখে চলিতে হয়। বৈজ্ঞানিকেরা এই

পথেই চলেন, এবং বিজ্ঞানশাস্ত্র এই কয় বৎসরে যে অসাধ্য সাধন করিয়াছেন, তাহাতেই প্রতিপন্ন হইতেছে, আপাততঃ নান্যঃ পন্থা বিদ্যতে অয়নায়।

জড় পদার্থের গঠনপ্রণালী সম্বন্ধে অনুসন্ধান করিতে গিয়া পণ্ডিতেরা পরমাণুর অনুমান করিয়াছেন। এই অনুমানটা কিরূপ, তাহা বুঝিতে চেষ্টা করিব।

একটা অট্টালিকার গঠন দুই রকমে সম্পন্ন হইতে পারে। মনে কর, তাজমহল কিরূপে গঠিত হইয়াছে, তাহা আমাকে বুঝিতে হইবে। অনুমান করা যাইতে পারে, ঐ স্থানে একটা নিরেট মার্ব্বেলের পাহাড় ছিল, তাহাকে খুদিয়া, তাহার বাহির হইতে ও ভিতর হইতে পাথর কাটিয়া লইয়া যাহা অবশিষ্ট থাকিল, তাহাই হইল তাজমহল। এই পদ্ধতিতে মন্দির-নির্ম্মাণ কষ্টসাধ্য হইলেও অসাধ্য নহে। আমাদের ভারতবর্ষেই প্রাচীন কালে কত গিরিগুহা এইরূপে খোদাই করিয়া গঠিত হইয়াছে। মনুষ্যকর্ত্তৃকই নির্ম্মিত হইয়াছে, বিশ্বকর্ম্মাকে আসিতে হয় নাই। আর এক পদ্ধতিতে তাজমহল নির্ম্মিত হইতে পারে। দূরে মার্ব্বেলের পাহাড় ছিল ; সেই পাহাড় হইতে প্রস্তরখণ্ড কাটিয়া আনিয়া তাহাতে ইষ্টক তৈয়ার করিয়া ইষ্টকের উপর ইষ্টক সাজাইয়া কারিকরে এই তাজমহল নির্ম্মাণ করিয়া থাকিতে পারে। অট্টালিকা-নির্ম্মাণের সাধারণ নিয়ম এই ; এবং তাজমহলেরও নির্ম্মাণপ্রণালী এইরূপ অনুমান করা যাইতে পারে। ফলে দুই রকম অনুমানই চলিতে পারে ; কোন্‌টা সঙ্গত, তাহা তাজমহলের পার্শ্বে দাঁড়াইলেই বুঝিতে পারা যাইবে। নিরেট পাহাড় খুদিয়া তাজমহল বাহির করা হইয়াছে, কি পাথরের উপর পাথর বসাইয়া গড়িয়া তোলা হইয়াছে, তাহার উত্তর তাজমহলের সম্মুখে দাঁড়াইলেই বুঝা যাইবে। যদি বা না বুঝা যায়, তাজমহলকে ভাঙ্গিয়া দেখিলেও বুঝা যাইতে পারে ; তবে বৈজ্ঞানিকের জ্ঞানতৃষ্ণা-নিবারণের জন্যও এই অপকর্ম্মে কেহ সম্মত হইবেন না। এক খণ্ড সোণা জড় পদার্থ ; ঐ স্বর্ণখণ্ডের গঠনপ্রণালী কিরূপ, তাহার সম্বন্ধেও ঐরূপ প্রশ্ন উঠিতে পারে। উহা একেবারে নিরেট জিনিষ, না উহা টুকরা টুকরা স্বর্ণখণ্ডের সমবায়ে নির্ম্মিত, এই প্রশ্নের উত্তর দিতে হইবে। স্বর্ণখণ্ডকে নাড়িয়া কাটিয়া টুকরা টুকরা করিয়া, এই প্রশ্নের উত্তর দিবার জন্য বৈজ্ঞানিকেরা চেষ্টা করিয়াছেন ; এবং সিদ্ধান্ত করিয়াছেন যে, উহা টুকরা

টুকরা ইট জোড়া দিয়াই নির্ম্মিত হইয়াছে। ঐ ইটের টুকরা এ স্থলে সোণার টুকরা, এবং ঐ ইট এত ছোট যে, এ পর্য্যন্ত কাহারও ইন্দ্রিয়গোচর হয় নাই ; হইবে, তাহার ভরসাও অল্প। কাজেই উহা এখনও অনুমানলব্ধ পদার্থ। তাজমহল ভাঙ্গিয়া দেখান যাইতে পারে যে, মার্ব্বেলের ইট সাজাইয়া উহা তৈয়ার হইয়াছে। কিন্তু বৈজ্ঞানিকেরা স্বর্ণখণ্ডকে ভাঙ্গিয়া এ পর্য্যন্ত সেই সোণার ইট বাহির করিতে পারেন নাই ; কেবল অনুমান করিয়া বসিয়া আছেন যে, হাঁ, কেবলই ভাঙ্গিতে থাকিলে শেষ পর্য্যন্ত সেই সোণার ইট পাওয়া যাইতে পারিবে। যে ইটের সহিত ইট জোড়া দিয়া এই স্বর্ণখণ্ডের অট্টালিকা নির্ম্মিত হইয়াছে, সেই ইটগুলি আর ভাঙ্গা চলিবে কি না, বলা কঠিন। ঐ অতি সূক্ষ্ম সোণার ইষ্টক, যাহা এ পর্য্যন্ত প্রত্যক্ষগোচর হয় নাই, তাহাই সোণার পরমাণু। বৈজ্ঞানিকেরা অনুমান করেন, কেবল সোণা কেন, জগতের যাবতীয় জড়দ্রব্য এইরূপ পরমাণুর সমষ্টিমাত্র। ইটের উপর ইট গাঁথিয়া অট্টালিকা নির্ম্মাণ করিতে হইলে দুই ইটের মধ্যে চূণ শুরকির মশলা দিতে হয়, অথবা বৃহদ্ব্যাপারে বিনা-মশলাতেও বড় বড় পাথরের টুকরা আপনার চাপে জমাট বাঁধিয়া পরস্পরকে ধরিয়া রাখে। পরমাণুর গায়ে পরমাণু কোনওরূপ মশলা দিয়া জোড়া আছে, অথবা স্বধর্ম্মে পরস্পরকে আঁটিয়া ধরিয়া জমাট বাঁধিয়া রহিয়াছে, সে সম্বন্ধে বৈজ্ঞানিকেরা কোনও স্পষ্ট কথা বলিতে সাহস করেন না। তাঁহারা এই পর্য্যন্ত বলেন যে, পরমাণু-সকলের মাঝে মাঝে কিছু কিছু ফাঁক আছে বা অবকাশ আছে ; তবে সেই অবকাশ একেবারে শূন্য কি না, তাহা বিবেচ্য।

আপাততঃ এই ইটগুলিকে 'পরমাণু' না বলিয়া 'অণু' বলিব। কেন বলিব, তাহা পরে বুঝা যাইবে। পণ্ডিতেরা অনুমান করেন যে, বহুসংখ্যক সূক্ষ্ম এবং ইন্দ্রিয়ের অগোচর অণুর সমবায়ে যাবতীয় জড়দ্রব্য নির্ম্মিত হইয়াছে। সেই অণু নানাবিধ ; বায়ুর অণুর সমষ্টিতে বায়ু, জলের অণুসমষ্টিতে জল, আর সোণা রূপার অণুর সমষ্টি সোণা রূপা। অণুগুলি ভাঙ্গা কঠিন, এবং অণুগুলির মধ্যে মধ্যে অল্প-বিস্তর অবকাশ আছে।

নিরবকাশ দ্রব্যে আর সাবকাশ দ্রব্যে প্রভেদ আর একটু ভাল করিয়া বুঝা উচিত। একখানা পাথরকে আমরা নিরেট বলি, কিন্তু প্রস্তরখণ্ডের স্তূপকে নিরেট বলি না ; একখানা ইটকে বরং নিরেট বলা চলিতে পারে,

কিন্তু ইটের পাঁজাকে নিরেট বলা যায় না। ধান অথবা চা'ল অথবা বালি স্তূপাকৃতি করিয়া রাখিলে ঐ স্তূপকে নিরেট বলা চলে না; কিন্তু একখানা কাঠকে আমরা নিরেট বলিতে পারি। লৌহস্তম্ভকে নিরেট বলা যায়, কিন্তু ইষ্টকস্তম্ভ নিরেট নহে।

ধান চা'লের স্তূপ কিংবা বালুকা-স্তূপ দূর হইতে নিরেট বলিয়া বোধ হয়। তখন তাহার এক একটি ধান, এক একটি চা'ল, এক একটি বালির স্বতন্ত্র অস্তিত্ব নজরে পড়ে না; নিকটে আসিলে যখন প্রত্যেক ধান, প্রত্যেক চা'ল, প্রত্যেক বালুকাকণা চোখে দেখিতে পাওয়া যায়, তখন বুঝিতে পারি যে, এই সকল স্বতন্ত্র কণিকার মাঝে মাঝে ফাঁক আছে। চোখে না দেখিয়াও বুঝিতে পারি; হাত গুঁজিয়া দিলে কণাগুলি পৃথক্ হইয়া যায়, হাত ঐ স্তূপের ভিতরে প্রবেশ করে; অথবা জল ঢালিয়া দিলে, জল ঐ স্তূপের ভিতরে অবাধে প্রবেশ করে। মাটিতে জল শুষিয়া লয়; ইহাতে স্পষ্ট বুঝা যায়, মাটি নিরেট দ্রব্য নহে, উহার কণিকাগুলি ঘনসন্নিবিষ্ট হইলেও উহা সচ্ছিদ্র, সান্তর, সাবকাশ দ্রব্য।

জল ফাঁকের মধ্যে প্রবেশ করে, কিন্তু বালুকাকণার মধ্যে প্রবেশ করিতে পারে না, উহার গায়ে লাগিয়া থাকে মাত্র। ফাঁকের ভিতর প্রবেশ করা সহজ। দেওয়ালের গায়ে গজাল বসাইতে হইলে তুইখান ইটের মাঝে যেখানে ফাঁক আছে, সেইখানেই গজাল বসান সহজ; ইঁতুরের পক্ষে সেইখানেই গর্ত্ত করা সহজ; এবং টিকটিকি যখন দেওয়ালের ভিতর বাসা খুঁজিয়া বেড়ায়, তখন ঐরূপ ফাঁক দেখিলেই খুসি হয়।

এখন প্রশ্ন হইতে পারে, আমরা যে সকল জিনিষকে নিরেট মনে করি, তাহা বস্তুতঃ নিরেট কি না; এবং তাহার ভিতরে ঐরূপ ছিদ্র আছে কি না। মাঝে মাঝে ফাঁকের অস্তিত্ব প্রতিপন্ন করিতে পারিলেই প্রতিপন্ন হইবে যে, তাহা নিরেট নহে; উহার গঠনপ্রণালী ইটে গাঁথা দেওয়ালের মত, অথবা বালুকা-স্তূপের মত। কাঁচা মাটির ছিদ্র সহজেই বুঝা যায়, কিন্তু পোড়া মাটির ছিদ্র তত সহজে বুঝা যায় না; কিন্তু উহাও সচ্ছিদ্র বুঝিতে পারি, যখন দেখি, পোড়া মাটির কলসীর ভিতরে জল রাখিলে এই জল বাহিরে আসিয়া কলসীর পিঠকে সিক্ত করিয়াছে। কাঠ পাথরের সচ্ছিদ্রতাও ঐরূপে ধরা পড়ে; এমন কি, সোণা রূপা প্রভৃতি ধাতুদ্রব্য নিরেট বোধ হইলেও তাহার সচ্ছিদ্রতা প্রতিপন্ন করিতে পারা যায়। লর্ড

বেকন না কি একটা ফাঁপা সীসার গোলায় চাপ দিয়া উহার ভিতর হইতে বিন্দু বিন্দু জল বাহির করিয়াছিলেন। ফলে দ্রব্যমাত্রই সচ্ছিদ্র, ইহা প্রতিপন্ন করা কঠিন নহে।

কিন্তু এই সকল ছিদ্রের অস্তিত্বে অণুর অস্তিত্ব প্রমাণিত হয় না। এ সকল ছিদ্র মোটা ছিদ্র ; যাহার ভিতর দিয়া জল বায়ু সচ্ছন্দে চলিয়া আসিতে পারে, সে ছিদ্র মোটা ছিদ্র। অণুসমূহের মাঝে যে ছিদ্র আছে, সে ছিদ্র ইহা অপেক্ষা সূক্ষ্ম। যেমন বালুকা-স্তূপে জল ঢালিয়া ঐ স্তূপের সচ্ছিদ্রতা প্রতিপন্ন হয় বটে, কিন্তু বালুকাকণাগুলির সচ্ছিদ্রতা প্রতিপন্ন হয় না ; ঐরূপ সোণার পাতের ভিতর দিয়া জলের যাতায়াত দেখাইলে স্বর্ণকণিকার মধ্যে মধ্যে ছিদ্রের প্রমাণ হয় বটে ; কিন্তু সেই কণিকাগুলি যে সূক্ষ্মতর অদৃশ্য স্বর্ণাণুর সমবায়ে নির্ম্মিত, সেই অণুসমূহের মাঝে ছিদ্র আছে কি না, তাহা প্রতিপন্ন হয় না।

তখন অন্য উপায় অবলম্বন করিতে হয়। চাপ দিলে সকল জিনিষের আয়তন কমে ; কঠিন, তরল, মারুত, সকল জিনিষেরই আয়তন কমে। এই মারুত শব্দটি ইংরেজী gaseous শব্দের অনুবাদে গ্রহণ করিলাম। ইংরেজী gas শব্দটির বাঙ্গালা তর্জমা এ পর্য্যন্ত হয় নাই। সহরের রাস্তায় গ্যাসের আলোর প্রসাদে ঐ শব্দ আমাদের ভাষায় প্রবেশ করিয়াছে, কিন্তু বাঙ্গালা ভাষার ধা'তের সহিত উহার মিল হয় নাই। সাহিত্যের ভাষায় উহা চলিবে না। বিশেষতঃ gas না হয় গ্যাস হইল, gaseous-কে গ্যাসীয় করিতে গেলে সরস্বতী নিতান্তই বিমুখ হইবেন। সেই জন্য অনেকে gasএর অনুবাদে বায়বীয় পদার্থ লেখেন ; কিন্তু air is a gas, ইহার অনুবাদে বায়ু হয় এক প্রকার বায়বীয় পদার্থ—ইহা একালের ইংরেজী স্কুলে চলিতে পারে, কিন্তু সরস্বতীমন্দিরে উহার প্রবেশ নিষেধ। কাজেই প্রাচীন পঞ্চ ভূতের অন্তর্গত মরুৎ ভূতটিকে gas অর্থে ব্যবহার করিতে চাই। তাহাতে gaseousএর জায়গায় মারুত বলিলে কাহারও শ্রবণেন্দ্রিয়ে আঘাত লাগিবে না। কঠিন, তরল, মারুত,—জড়পদার্থের এই ত্রিবিধ অবস্থা ; চাপ দিলে ত্রিবিধ পদার্থেরই আয়তন-সঙ্কোচ ঘটে। মারুত পদার্থের খুব অল্প চাপেই প্রচুর সঙ্কোচন হয় ; তরল ও কঠিন পদার্থকেও প্রবল চাপ দিয়া সঙ্কুচিত করিতে পারা যায়। এই সঙ্কোচনের অন্য উপায়ও আছে। তাপযোগে অধিকাংশ দ্রব্যই—দু একটা ছাড়া—অধিকাংশ দ্রব্যই প্রসারিত

হয়। আর শৈত্যযোগে উহারা সঙ্কুচিত হয়। এই প্রসারণ-ক্ষমতা আছে বলিয়াই তপ্ত লোহার বেষ্টনী কাঠের রথচক্রের গায়ে কাটিয়া বসে, ঘড়ির পেণ্ডুলম গ্রীষ্মকালের চেয়ে শীতকালে দ্রুত চলিয়া কালনিরূপণের ব্যাঘাত জন্মায়।

জড় পদার্থের অণুসমূহের মধ্যে মধ্যে অবকাশ আছে বা ফাঁক আছে, অনুমান করিলে, এই সঙ্কোচন ও প্রসারণ ব্যাপার বেশ বুঝা যায়। অণুগুলি কাছাকাছি আসায় সঙ্কোচন ও দূরে দূরে গেলে প্রসারণ ঘটে, এই অনুমান খুব স্বাভাবিক ও সহজ।

ফলে জড় পদার্থ চাপে ও শীতে সঙ্কুচিত হয়, উত্তাপে প্রসারিত হয়, তাহা বহু কাল হইতে সর্ব্বজনবিদিত। কিন্তু তৎসত্ত্বেও অণু-ঘটিত অনুমানের ভিত্তি পঞ্চাশ বৎসর পূর্ব্বে খুব দৃঢ় ছিল না। পঞ্চাশ বৎসর মধ্যে উহা অত্যন্ত দৃঢ় হইয়াছে। কিরূপে হইয়াছে, বলিবার চেষ্টা করিব।

তরল পদার্থে ও মারুত পদার্থে একটা বিশেষ গুণ আছে, তাহা কঠিন পদার্থে নাই। উহাকে চাপ বলে। কঠিন পদার্থ যে আধারে থাকে, সেই আধারের উপর কেবল অধোমুখে চাপ দেয়। কিন্তু তরল ও মারুত পদার্থ অধোমুখে, ঊর্দ্ধমুখে, পার্শ্বমুখে, সকল দিকেই চাপ দেয়। একটা ঘটে জল পূরিয়া সেই ঘটের গায়ে যেখানেই ছিদ্র করা যায়, জল বাহির হইয়া আসে, কিন্তু ঘটে বালি পূরিলে সেরূপ হয় না। ঘটের তলে ছিদ্র করিলে সেই ছিদ্র দিয়া বালি বাহির হয়, কিন্তু পাশে ছিদ্র করিলে হয় না। আর এক কথা, কঠিন পদার্থের কোনও এক স্থানে চাপিলে সেই চাপ সেইখানেই পড়ে ; কিন্তু তরল ও মারুত পদার্থের যে-কোনখানে চাপ দিলে উহা সর্ব্বত্র সংক্রান্ত হয়। দক্ষিণ কাঁধে বোঝা রাখিলে দক্ষিণ কাঁধেই চাপ পড়ে, বাম কাঁধে রাখিলে বাম কাঁধেই চাপ পড়ে ; কিন্তু পিচকারিতে জল পূরিয়া সেই জলে যখন ঠেলা দেওয়া যায়, তখন পিচকারির সর্ব্বত্র সেই ঠেলা লাগে। পিচকারির নলে যেখানে ইচ্ছা একটা ছিদ্র করিলেই তাহার পরিচয় মিলিবে। তরল পদার্থের ও মারুত পদার্থের এই বিশেষত্ব থাকাতে উহাদের চাপল্যের উৎপত্তি হইয়াছে। কঠিন পদার্থের চপলতা নাই, উহা স্থির ও গম্ভীর। জল ও বাতাসের চপলতা প্রসিদ্ধ। এই চপলতার জন্য ঘটির জল বাটিতে ও বাটির জল থালায় অক্লেশে ঢালিতে পারা যায় ও এমোনিয়ার শিশি খুলিবামাত্র তাহার গন্ধ আসিয়া নাকে লাগে। এই চপলতা না থাকিলে বিদ্যাসাগর

মহাশয়ের উপক্রমণিকায় বৃষ্টিঃ পততি ও বায়ুর্বহতি এই বাক্যদ্বয় স্থান পাইত না। "গৌঃ শব্দায়তে" স্থান পাইত কি না, তাহাও সন্দেহের স্থল। কঠিন পদার্থে ও তরল পদার্থে কি প্রভেদ, সোজা কথায় উত্তর চাহিলে আমি বলিব, কঠিন পদার্থের পাহাড় হয়, তরল পদার্থের পাহাড় হয় না। ভূগোলবিবরণে বরফের পাহাড়ের উল্লেখ আছে, জলের পাহাড়ের উল্লেখ নাই। জলকে ধান চা'ল বা বালির মত স্তূপাকৃতি করিয়া রাখা চলে না।

জল ও বায়ু চারি দিকে চাপ দেয় ও উহার এক জায়গায় চাপিলে সেই চাপ সর্ব্বত্র সংক্রান্ত হয় বলিয়া উহার এই চপলতা। এই চপলতা বুঝিবার জন্য উহাদের আণবিক গঠন অনুমান করিতে হয়। দুর্গের প্রাচীর চাপ দিয়া ভাঙ্গিবার দুই প্রকার ব্যবস্থা আছে। সে কালে হাতী লাগাইয়া তাহার ঠেলায় ভাঙ্গা হইত। একালে কামানের গোলা মুহুর্ম্মুহু ছুড়িয়া চাপ দেওয়া হয়। জলের চাপ বুঝিবার জন্য মনে করিতে হয়, জলের ভিতর বহুসংখ্যক জলের অণু ছুটাছুটি করিতেছে ও বায়ুর মধ্যে বহুসংখ্যক বায়বিক অণু ছুটাছুটি করিতেছে। কঠিন পদার্থের চাপল্য নাই; উহার অণু তেমন করিয়া ছুটাছুটি করে না। এই ঘরের ভিতর যে বাতাস আছে, তাহা এই ঘরের দেয়ালে, ছাদে, মেজের উপর চাপ দিতেছে, এমন কি, আমাদের বুকে পিঠে মাথায় সর্ব্বত্র চাপিয়া আছে। চারি দিকে সমান চাপ পড়ায় আমরা টের পাই না; নতুবা সেই চাপের পরিমাণ এত অধিক যে, কেবল এক ধারে চাপ পড়িলে আমরা সকলেই চপেটীকৃত হইয়া চিপিটকে পরিণত হইতাম। একটা গেলাসে মুখ লাগাইয়া উহার ভিতরের বায়ু চুষিয়া লইলে ভিতরের চাপ কমিয়া যায়, বাহিরের বায়ুর চাপে গেলাস গালের উপর চাপিয়া ধরে। পিচকারির ভিতর যে জল উঠে, সে বাহিরের বায়ুর চাপে। এই চাপের হেতু বায়ুর চপলতা। বায়ু চপল, উহার অণুগুলি চঞ্চল; এই ঘরের ভিতর যে কোটি কোটি বায়বিক অণু বর্ত্তমান, উহারা ছুটিয়া বেড়াইতেছে। এ-মুখে ও-মুখে সে-মুখে বেগে ছুটিয়া বেড়াইতেছে; ছুটিতেছে ও ছাদে দেয়ালে ধাক্কা দিতেছে; ধাক্কা দিতেছে আর ছটকিয়া ফিরিয়া আসিতেছে। প্রতি সেকেণ্ডে কোটি কোটি অণু কোটি কোটি বার ধাক্কা দিতেছে। এক একটি অণু অতি ক্ষুদ্র দ্রব্য, উহার ধাক্কা নগণ্য; কিন্তু যখন কোটি কোটি অণু সেকেণ্ডে কোটি কোটি বার বেগে ধাক্কা দিয়া আসে, তখন অল্পানামপি বস্তূনাং সংহতিঃ কার্য্যসাধিকা হইয়া পড়ে; তখন সেই

ধাক্কার ফল আর নগণ্য থাকে না। ছিপি দেওয়া বোতলের ভিতর যে বাতাসটুকু আটকান থাকে, আপাততঃ মনে হয়, উহা স্থির; কিন্তু ঐ বাতাসের চাপ বোতলের গায়ে লাগিতেছে; এবং সেই চাপের কারণ সেই বায়বিক অণুর ছুটাছুটি।

এই ঘরের মধ্যে কত কোটি বায়বিক অণু আছে এবং এক একটি অণুর ওজন কত, তাহা অনুমান কর. কঠিন; কিন্তু কি বেগে উহারা ছুটাছুটি করিতেছে, তাহার নির্দ্দেশ তেমন কঠিন নহে। এক একটা অণুর ওজন না জানিলেও সমুদয় অণুগুলির একযোগে ওজন অর্থাৎ সমস্ত বাতাসটার ওজন কত, তাহা জানি; এবং সকলে মিলিয়া দেয়ালের গায়ে কতটা চাপ দিতেছে, তাহারও হিসাব আছে; কাজেই কত বেগে ধাক্কা দিলে সেই চাপটা সম্ভব হয়, তাহা খড়ি পাতিয়া বলিতে পারা যায়। আমি এখানে খড়ি পাতিতে বসিতেছি না;—সেরূপ আশঙ্কার হেতু নাই;—তবে খড়ি পাতিলে দেখা যাইবে যে, অণুগুলির বেগ নিতান্ত সামান্য নহে। অন্ততঃ আপনাদের কাহারও সেরূপ বেগে ছুটিবার ক্ষমতা নাই। রেলগাড়ির বেগের সহিতও তুলনা চলিতে পারে না। রেলগাড়ি ঘণ্টায় হাজার মাইল চলিলে তুলনা হইতে পারিত, বায়ুর চাপল্য সর্ব্বজনবিদিত হইলেও স্থির বায়ুর অণুগুলি যে এমন বেগে ছুটিতেছে, তাহা অনেকেই জানেন না; কিন্তু উহা না মানিলে উপায় নাই। এই অনুমান ভিন্ন স্থির বায়ু কেন এতটা চাপ দেয়, তাহা বুঝিবার উপায়ান্তর নাই। অন্ততঃ এখনও অন্য উপায়ে কেহ বুঝাইতে পারেন নাই। ঐ চাপ কেন বাড়ে কমে, তাহাও বুঝাইবার অন্য উপায় নাই। ঠাণ্ডা বায়ুর চেয়ে উষ্ণ বায়ুর চাপ বেশী। একটা বড় বোতলের বায়ুকে ঠেসিয়া যদি একটা ছোট শিশিতে পূরিয়া ফেলি, তাহাতেও তাহার চাপ বাড়িয়া যায়; কতটুকু বাড়ে, তাহাও জানি; কেন বাড়ে, তাহা জিজ্ঞাসা করিলে ঐ অনুমানের আশ্রয়েই উত্তর দিতে পারি। উষ্ণ বায়ুর চাপ বেশী, তাহার হেতু এই যে, ঠাণ্ডা বাতাসের অণুর চেয়ে উষ্ণ বাতাসের অণু অধিক বেগে ছুটে; অধিক বেগে ছুটে বলিয়া ধাক্কার জোরও বেশী হয়; চাপের মাত্রাও বেশী হয়। আর বোতলের বাতাসকে ঠেসিয়া শিশিতে পূরিলে ধাক্কার জোর বাড়ে না বটে, কিন্তু ধাক্কার সংখ্যা বাড়িয়া যায়। আগে যে সময়ে যত বার ধাক্কা পড়িতেছিল, এখন সেই সময়ে তার চেয়ে বেশী বার ধাক্কা পড়ে। ফলে বহুতর ধাক্কার ফলে চাপের মাত্রা বাড়িয়া যায়।

উদাহরণস্বরূপ বায়ুর চাপের কথা বলিলাম। মারুত পদার্থমাত্রের চাপেই এই কথা খাটে। জলের মত তরল পদার্থের পক্ষেও ইহা অনেকাংশে খাটে। মারুত পদার্থকে ঠাণ্ডা করিয়া উহাকে ঠেলিয়া ধরিলে উহা তরল পদার্থে পরিণত হয়। আজকাল বোতলে করিয়া তরল বায়ু বিক্রয় হইতেছে। প্রশ্ন হইতে পারে, মারুত বায়ু ও তরল বায়ু, উভয় বায়ুতে প্রভেদ কি ?

প্রভেদ কতকটা এইরূপ। একটা বড় মাঠের চারি দিক্ প্রাচীরে ঘেরিয়া তাহাতে কতকগুলি ইস্কুলের ছেলে ছাড়িয়া দেওয়া হউক; তাহাদের চোখ বাঁধিয়া দিলে ভাল হয়; তাহারা মাঠের মধ্যে আনন্দে ছুটাছুটি করুক। ছুটিতে ছুটিতে তাহারা প্রাচীরের গায়ে ধাক্কা দিবে ও ছট্‌কিয়া অন্য দিকে চলিবে। পরস্পর মাথা-ঠোকাঠুকি না হইবে, এমন নহে। এইরূপে তাহারা পরস্পর ঠোকাঠুকি করিবে ও প্রাচীরে ধাক্কা দিয়া দিগ্বিদিকে ছুটিবে। বোতলের ভিতরে বা এই ঘরের ভিতরে বায়ুরাশিতে যে অণুগুলি আছে, তাহাদের অবস্থা কতকটা এইরূপ। বোতলের ভিতর জলীয় বাষ্প পূরিয়া রাখিলে তাহার অবস্থাও কতকটা এইরূপ হয়। অণুগুলির মাঝে প্রচুর ব্যবধান বা অবকাশ থাকে; সেই খোলা মাঠে উহারা ছুটিয়া বেড়ায়; পরস্পর ঠোকাঠুকি করে ও দেওয়ালে ধাক্কা দেয়।

বায়ু বা জলীয় বাষ্প যখন তরল বায়ুতে বা তরল জলে পরিণত হয়, তখন উহার অবস্থা কতক পরিবর্তিত হয়। যেন সেই ছেলেগুলিকে ইস্কুলের ঘরের ভিতর পূরিয়া ফেলা হইয়াছে, কিন্তু মাষ্টার তখনও ক্লাসে আসেন নাই। তখনও তাহাদিগকে বেঞ্চিতে বসান দায়; তাহারা ঘরের মধ্যেই ছুটাছুটি করিবে, কিন্তু সঙ্কীর্ণ স্থানে আবদ্ধ হওয়ায় তখন আর তেমন দৌড়াদৌড়ির অবকাশ পাইবে না। ঘর ছোট, বালকের সংখ্যা অধিক, তখন ছেলেয় ছেলেয় মাথা-ঠোকাঠুকি বা গা-ঘেঁষাঘেঁষির ব্যাপারটা বাড়িয়া যাইবে। দেওয়ালের গায়ে ধাক্কাধাক্কি না হইবে, এমন নয়। স্থানাভাবে এবার স্বাধীন ভাবে দৌড়ানর সুবিধা হইবে না। তরল পদার্থের অণুগুলির অবস্থা কতকটা এইরূপ।

তরল পদার্থ আরও ঠাণ্ডা হইলে কঠিন হইয়া পড়ে। জল দানা বাঁধিয়া বরফ হয়। কঠিন হইবার সময় অনেক তরল পদার্থ দানা বাঁধে। দানার ইংরেজী নাম কৃষ্টাল; কৃষ্টালের গঠনে কারুকার্য্য আছে, শৃঙ্খলা আছে, নিয়ম

আছে। এখন সেই কঠিন অবস্থার অণুগুলির অবস্থা কিরূপ? এখন যেন মাষ্টার মহাশয় ক্লাসে বসিয়াছেন। ছেলেরা সারি দিয়া বেঞ্চির উপর বসিয়াছে; কোথায় সেই চপলতা, কোথায় সেই ছুটাছুটি, দৌড়াদৌড়ি; এখন কেমন শৃঙ্খলা; কেমন সংযম। বেঞ্চির পর বেঞ্চি, এ পাশে বেঞ্চি ও পাশে বেঞ্চি; কেমন থাকে থাকে সারি দিয়া সাজান। বেঞ্চির উপরে বালকবৃন্দ কেমন শোভা করিয়া উপবিষ্ট।

এখন সকলে স্বস্থানে উপবিষ্ট; দেওয়ালে ধাক্কাধাক্কি ত নাই; পরস্পর ঠোকাঠুকিরও অসদ্ভাব। তবে গা-ঘেঁষাঘেঁষি আছে। পূর্ব্বের মত চপলতা নাই, তবে চাঞ্চল্য যে নাই, তাহা বলিতে পারিব না। এই সভাস্থলে যাঁহারা এই প্রবন্ধপাঠকের মত মাষ্টারির তথ্য অবগত আছেন, তাঁহারা জানেন যে, মাষ্টার মহাশয়ের উপস্থিতি, এমন কি বেত্রদণ্ড পর্য্যন্ত, ছেলেদের চাঞ্চল্যনিবারণে সর্ব্বতোভাবে সমর্থ হয় না। উহারই মধ্যে স্বস্থানে বসিয়াই শিরঃকম্প, হস্তান্দোলন, পদান্দোলন প্রভৃতি কত কি হইতেছে, তাহার সকল তথ্য কি মাষ্টার মহাশয়ের গোচরে আইসে? অসম্ভব! কঠিন পদার্থের অণুগুলিতেও ত তাহাদের পূর্ব্বের মত চপলতা নাই; তাহারা ছুটিয়া বেড়ায় না, বা ছুটিতে পায় না। শ্রেণিবদ্ধ হইয়া সজ্জিত হইয়া আপন আপন স্থানে বসিয়াই কাঁপে, বা নড়ে, বা দোলে। উহারা আধার পাত্রের সর্ব্বত্র চাপ দিতে পারে না। আশে-পাশে উপরে চাপ দিবার আর ক্ষমতা থাকে না; তবে অধোমুখে অর্থাৎ বেঞ্চির উপর যা কিছু দৌরাত্ম্য। কঠিনের সহিত তরলের ও মারুতের এইরূপ প্রভেদ। তিন অবস্থাতেই অণুর সংখ্যা সমান থাকে; তবে অণুর চপলতা সমান থাকে না। মারুতের অণু খুবই চপল, উহারা দৌড়ায়, বেগে দৌড়ায়, যে দিকে পায়, সেই দিকে দৌড়ায়, রেলগাড়ির চেয়ে বেগে দৌড়ায়, দৌড়িয়া আধার পাত্রের গায়ে ধাক্কা দিয়া পিছু হঠিয়া আবার অন্য মুখে ছুটে; ছুটিতে ছুটিতে পরস্পর ঠোকাঠুকি করে। তরলের অণুও চপল, খুবই চপল; কিন্তু সঙ্কীর্ণ স্থানে আটক পড়ায়, উহাদের ততটা স্বাধীনতা থাকে না। ঠোকাঠুকিটা এখন খুব অধিক। পাত্রের গায়ে ধাক্কাও দেয়।

কঠিনের অণুতে সে চাপল্য নাই, তাহারা ছুটিতে পারে না; কেহই যে ছুটে না, তাহা বলিতে পারি না। কোটি কোটি অণুর মধ্যে দু'দশ হাজার যদি ছুটিয়া বাহিরে যায়, তাহা ধর্ত্তব্য নহে। ক্লাসের ছেলেরা কি মাষ্টারকে

ফাঁকি দিয়া বাহিরে যায় না? তবে তাহার অধিকাংশই স্বস্থানে আবদ্ধ। এখন পাত্রের গায়ে ধাক্কা দিবার উপায় নাই। তবে স্বস্থানে বসিয়া যে কিছু চাঞ্চল্যপ্রকাশ। এই চাঞ্চল্যপ্রকাশের ফল উষ্ণতা।

ফল কথা, কঠিন, তরল ও মারুত, জড়পদার্থের এই ত্রিবিধ অবস্থায় যে যে বিশিষ্ট ধর্ম্ম, তাহা এইরূপে বেশ বুঝা যায়। এই সকল বিশিষ্ট ও মুখ্য ধর্ম্ম ছাড়া আরও অনেক খুঁটিনাটি এই অণুঘটিত অনুমান হইতে বুঝা যায়। অন্য কোনও উপায়ে বুঝা যায় না বলিয়াই বৈজ্ঞানিক পণ্ডিতেরা আজকাল একরূপ ঠিক করিয়া বসিয়া আছেন যে, জড়পদার্থমাত্রই অণুর সমবায়ে নির্ম্মিত।

অণুকে ভাঙ্গা যায় কি না? পদার্থবিদ্যাবিশারদেরা এ বিষয়ে কোনও স্পষ্ট কথা বলিতে চাহেন না; কিন্তু আর এক দল বৈজ্ঞানিক আছেন, তাঁহাদের নাম রসায়নবেত্তা। তাঁহারা অন্য পক্ষকে বলেন, অণু না ভাঙ্গিলে আমাদের কাজ চলিবে কিরূপে? তোমরা বলিতে চাহ, জলের অণু জলের সূক্ষ্মতম অংশ; উহার চেয়ে ছোট জলের কণা কল্পনীয় নহে; ঐ অণুকে ভাঙ্গিলে তাহা আর জলকণা থাকিবে না; উহা আর কিছু হইবে। তা হউক না। আমরা ত সেই আর-কিছু-হওয়া ব্যাপারেরই তত্ত্ব অন্বেষণ করিতেছি। আমরা ত সদাসর্ব্বদাই একটা জিনিষকে আর-কিছু-জিনিষে রূপান্তরিত করিতেছি। আমাদের কাজই এই,—আমরা হিঙ্গুল হইতে পারা বাহির করি, পারাকে হিঙ্গুলে পরিণত করি, তুঁতের ভিতর হইতে তামা বাহির করি, গন্ধক পোড়াইয়া গন্ধকদ্রাবক প্রস্তুত করি, দস্তাতে সেই দ্রাবক ঢালিয়া এমন এক গ্যাস বাহির করি, তাহা দেখিতে ঠিক বাতাসেরই মত; কিন্তু তাহাতে আগুন ধরাইলে দুম্ করিয়া আওয়াজ হয়, অথবা দপ্ করিয়া জ্বলিয়া যায়। ঐ গ্যাসের নাম দিই হাইড্রোজেন। আবার বালকেরা যে কলেরাপটাসে পটকা তৈয়ার করে, উহাকে গরম করিয়া আর একটা গ্যাস বাহির করি, উহাও দেখিতে ঠিক বাতাসেরই মত, কিন্তু তাহাতে প্রদীপের শিখা উজ্জ্বল হইয়া উঠে, তপ্ত লোহা কাগজের মত জ্বলিয়া যায়। এই গ্যাসের নাম অক্‌সিজেন। আবার এই যে জল, যাহা মানুষের জীবন, তাহার ভিতর হইতে আমরা অক্লেশে সেই গ্যাস দুইটা, সেই হাইড্রোজেন ও সেই অক্‌সিজেন বাহির করিয়া জলটাকে নিঃশেষ করিয়া দিতে পারি। ওজন করিয়া দেখিয়াছি, নয় তোলা জল হইতে

ঠিক এক তোলা হাইড্রোজেন আর আট তোলা অক্‌সিজেন বাহির হয়। সে জল গঙ্গাজলই হউক, আর গোলদীঘির জলই হউক। এক তোলা হাইড্রোজেন, আর আট তোলা অক্‌সিজেন, এই অনুপাতের কখনও ব্যতিক্রম দেখি নাই। হাইড্রোজেন যেখানে এক ভাগ, অক্‌সিজেন সেখানে আট ভাগ ; সাড়ে সাতও নয়, সওয়া আটও নয়, সর্ব্বত্র ও সর্ব্বদা আট ভাগ। এ কি ব্যাপার ! আর একটা তরল পদার্থ আছে, উহা জল নহে ; দেখিতে কতকটা তেলের মত ; তাহাকে হাইড্রক্‌সিল বলে। উহার ভিতর হইতেও আমরা হাইড্রোজেন আর অক্‌সিজেন বাহির করিতে পারি ; আর কোনও তৃতীয় পদার্থ বাহির করিতে পারি না। সেখানে অনুপাত কিরূপ ? হাইড্রোজেন এক ভাগ, আর অক্‌সিজেন কত ? আট নহে দশ নহে, পনর নহে, সতের নহে, অক্‌সিজেনের ভাগ এখানে যোল—আট দু'গুণে যোল। জলে অক্‌সিজেনের ভাগ আট, আর হাইড্রক্‌সিলে অক্‌সিজেনের ভাগ আট দু'গুণে যোল। ব্যাপার কি ? পনর আর সতের কি দোষ করিল ? আমরা আরও কত জিনিষ হইতে অক্‌সিজেন বাহির করিয়াছি ; ওজন করিয়া দেখিয়াছি, হাইড্রোজেনের ভাগ এক ধরিলে অক্‌সিজেনের ভাগ হয় আট, কিংবা আট দু'গুণে যোল, কিংবা তিন আটে চব্বিশ, কিংবা চারি আটে বত্রিশ, যেন আটের ঘরের নামতা মুখস্থ করিতেছি ! অক্‌সিজেনের সঙ্গে এই আটের কি সম্পর্ক আছে ! অক্‌সিজেন যে জিনিষের ভিতর যায়, ঐ আট বা আটের ভাজ্য কোন একটা সংখ্যা সঙ্গে লইয়া যায়, ইহার তাৎপর্য্য কি ?

তাৎপর্য্য এইরূপে বুঝিতে পারি। জলকে যখন আমরা অন্য পদার্থে—অক্‌সিজেনে ও হাইড্রোজেনে পরিণত করিতে সমর্থ, তখন স্বীকার করিতে হইবে যে, জলের অণুকে ভাঙ্গা চলে। তোমরা বলিবে, জলের অণু ভাঙ্গিলে উহাতে আর জলীয়ত্ব থাকিবে না, উহা আর একটা কিছু হইবে। আমরা ত তাহাই চাই। জলের অণু ভাঙ্গিয়া আমরা যাহা পাই, তাহা জল নহে, তাহা হাইড্রোজেনের আর অক্‌সিজেনের সূক্ষ্মতম অংশ, উহার নাম দেওয়া হউক পরমাণু। অণু ভাঙ্গিয়া আমরা পরমাণু পাই—দুই রকম পরমাণু পাই,—এক পরমাণু হাইড্রোজেনের, অন্য পরমাণু অক্‌সিজেনের। মনে কর, অক্‌সিজেনের পরমাণু হাইড্রোজেনের পরমাণুর চেয়ে আটগুণ দমে ভারী। এখন বুঝা যাইবে, কেন হাইড্রোজেনের সঙ্গে অক্‌সিজেনের ঐ অনুপাত। জলের প্রত্যেক অণু হইতে যদি আমি হাইড্রোজেনের একটা পরমাণু পাই, আর অক্‌সিজেনের

একটা পরমাণু পাই, আর যদি অক্সিজেনের পরমাণু ওজনে হাইড্রোজেনের পরমাণুর চেয়ে আটগুণ ভারী হয়, তবে ত স্পষ্টই দেখা যাইতেছে, কেন ঐরূপ অনুপাত হইবে। এক ফোঁটা জলে না হয় বহু কোটি জলের অণু আছে; যত কোটি অণু আছে, প্রত্যেক অণু ভাঙ্গিলে তত কোটি হাইড্রোজেনের পরমাণু, আর তত কোটি অক্সিজেনের পরমাণু পাওয়া যাইবে, আর প্রত্যেক পরমাণু ওজনে আটগুণ হইবে; অক্সিজেনের কোটি পরমাণুর ওজনও হাইড্রোজেনের কোটি পরমাণুর ওজনের আটগুণ হইবে। কাজেই উভয়ের অনুপাত এক ভাগ আর আট ভাগ। হাইড্রক্সিলের বেলায় ষোল ভাগ কেন? তাহাও বুঝা সহজ। জলের অণু ভাঙ্গিয়া অক্সিজেনের একটা পরমাণু পাওয়া যায়; হাইড্রক্সিলের অণু ভাঙ্গিয়া মনে কর, অক্সিজেনের দুইটা পরমাণু পাওয়া গেল। এক পরমাণুর ওজন আট হইলে দুই পরমাণুর ওজন ষোল হইবে। ঐরূপ অন্য কোন দ্রব্যের অণু ভাঙ্গিয়া যদি অক্সিজেনের তিন পরমাণু পাওয়া যায়, সেখানে অক্সিজেনের ভাগ তিন আটে চব্বিশ হইবে। চারি পরমাণু থাকিলে ভাগ চারি আটে বত্রিশ হইবে; ইত্যাদি।

এখন আটের ঘরের নামতার সঙ্গে অক্সিজেনের সম্পর্ক বুঝা গেল। অক্সিজেনের ভাগ আট হয়, আবার ষোল হয়, মাঝামাঝি কিছু হয় না; দশও হয় না, চৌদ্দও হয় না, এমন কি, আট দেড়া বারও হয় না। ইহার তাৎপর্য্য কি? তাৎপর্য্য এই যে, অক্সিজেনের পরমাণু ভাঙ্গা চলে না। উহা ভাঙ্গিতে পারিলে আটের ভগ্নাংশ মিলিতে পারিত। একটা পরমাণুকে দ্বিখণ্ড করিতে পারিলে আধখানা পরমাণুর ওজন হইত চারি। দেড়খানা পরমাণুর ওজন হইত আট দেড়া বার। কিন্তু এ পর্য্যন্ত কত জিনিষ হইতে অক্সিজেন বাহির করিয়াছি, আট পাইয়াছি, ষোল পাইয়াছি, কিন্তু আটের দেড়া যে বার, তাহা কখনও পাই নাই। অর্থাৎ অক্সিজেনের পরমাণু কখনও দু-টুকরা করিতে পারি নাই। অতএব সিদ্ধান্ত হইল যে, অক্সিজেনের পরমাণু একেবারে অবিভাজ্য; অচ্ছেদ্যোঽয়ম্ অভেদ্যোঽয়ম্। অণু ভাঙ্গিলে পরমাণু পাওয়া যায়, কিন্তু পরমাণু ভাঙ্গা যায় না।

এখন দাঁড়াইল এই, এক ফোঁটা জলে বহু কোটি অণু আছে; কত কোটি অণু, তাহা সংখ্যা দ্বারা নির্দ্দিষ্ট করা বড় কঠিন,—তবে একেবারেই যে নির্দ্দেশ করা চলে না, এমন নহে। সেই অণু অতি সূক্ষ্ম, ইন্দ্রিয়ের অগোচর।

অণুগুলি কত বড়, তাহাও সংখ্যা দ্বারা নির্দ্দেশ করা কঠিন। তবে একেবারেই যে নির্দ্দেশ চলে না, এমন নহে। সংখ্যা দ্বারা নির্দ্দেশের চেষ্টা হইয়াছে—তাহাতে কতকটা আন্দাজ আছে, তথাপি সেই নির্দ্দেশে খুব অধিক যে ভুল আছে, তাহা বোধ হয় না। কিরূপে নির্দ্দেশের চেষ্টা হইয়াছে, তাহা বলিতে গেলে প্রবন্ধ বাড়িয়া যাইবে। মোটামুটি এইরূপ বলা চলে,—এক ফোঁটা জলকে যদি কোনরূপে বড় করিয়া আমাদের পৃথিবীর সমান করিতে পারি,—যে পৃথিবীর পরিধি পঁচিশ হাজার মাইল, সেই পৃথিবীর সমান করিতে পারি,—তবে সেই জলের ফোঁটায় এক একটি অণু এক একটা বেলের মত বড় দেখাইবে। সে কথা যাক, এই অণুগুলি জলেরই অণু; ইঁহারাই জলীয় বাষ্পের খোলা মাঠে ছুটিয়া বেড়ান, তরল জলে ঘেঁষাঘেঁষি, ঠেলাঠেলি, ঠোকাঠুকি করিয়া ছুটিতে চাহেন, আর কঠিন বরফে সারি বাঁধিয়া দাঁড়াইয়া কাঁপিতে থাকেন ও দুলিতে থাকেন। এই অণু ভাঙ্গিলে পরমাণু পাওয়া যায়; সেই পরমাণুতে আর জলত্ব থাকে না; উহা অক্সিজেনের পরমাণু, আর হাইড্রোজেনের পরমাণু। হাইড্রোজেনের পরমাণু অপেক্ষাকৃত হাল্কা, অক্সিজেনের পরমাণু তাহা অপেক্ষা ভারী—আটগুণ ভারী। এই পরমাণু আর ভাঙ্গা চলে না। একটা পরমাণু, দশটা পরমাণু, দশ গণ্ডা, দশ পণ, দশ লক্ষ, দশ কোটি পরমাণু থাকিতে পারে, কিন্তু দেড়খানা, আড়াইখানা, পৌনে পাঁচখানা পরমাণুর অস্তিত্ব নাই। থাকিলে অক্সিজেনের ভাগ আট ভাগ বা ষোল ভাগ না হইয়া, বার ভাগ, বা চৌদ্দ ভাগও সম্ভব হইত। অপিচ জল হইতে হাইড্রোজেন পাই, কিন্তু হাইড্রোজেন হইতে হাইড্রোজেন ছাড়া আর কিছুই পাই না ইহাতে বোধ হয় যে, জলের অণুর ভিতর হাইড্রোজেনের পরমাণু আছে; কিন্তু হাইড্রোজেনের পরমাণু ভাঙ্গিয়া অন্য কোনরূপ সূক্ষ্মতর পরমাণু পাওয়া যায় না। অতএব পরমাণু অচ্ছেদ্য, অভেদ্য, অবিভাজ্য।

এই প্রসঙ্গে আর একটি কথা তুলিবার প্রলোভন আমি সংবরণ করিতে পারিতেছি না। পার্থিব দ্রব্যের পরিমাণের দুইটি উপায় বর্ত্তমান আছে। এক উপায় গণনা, আর এক উপায় মাপা। গোয়ালে কত গরু আছে, পাঠশালায় কত ছাত্র আছে, সভায় কত সভ্য আছেন, গাছে কত ফুল ফুটিয়াছে, বাক্সে কতগুলি টাকা আছে, ইহা আমরা গণিয়া বলি। জিজ্ঞাসা করি, কতগুলি গরু, কতগুলি ছাত্র, কয়টি ফুল, কতগুলি টাকা ইত্যাদি। কিন্তু যদি প্রশ্ন করা যায়, এই ঘটিতে কতগুলি জল

আছে, এই গাছটিতে কতগুলি কাঠ আছে, এই টাকাতে কয়টা রূপা আছে, তাহা হইলে প্রশ্ন হাস্যকর হইয়া উঠে; ওরূপ প্রশ্নের উত্তর হয় না। সভাপতি মহাশয়ের গোয়ালে বেশী গরু, কি সম্পাদক মহাশয়ের গোয়ালে বেশী গরু, আমরা অনায়াসে গণিয়া নির্দ্দেশ করিতে পারি; এবং যদি সাবধানে গণা যায়, তাহা হইলে কোনও ভুলের সম্ভাবনা থাকে না। কিন্তু এই গামলায় জল অধিক, কি ঐ গামলায় জল অধিক, তাহা গণিয়া বলিবার উপায় নাই; তাহা মাপিয়া ঠিক করিতে হয়। মাপার অর্থ কি? মনে করা যাক, এই গামলার জল মাপিতে হইবে। একটা বাটি লইলাম; সেই বাটিতে যে জল ধরে, তাহার নাম দিলাম এক সের জল; বাটিটার নাম দিলাম—সেরের বাটি। এখন গামলা হইতে বাটি বাটি জল তুলিয়া দেখা গেল, দশ বাটি অর্থাৎ দশ সের জল তোলার পর কিঞ্চিৎ জল অবশিষ্ট থাকিল, উহাতে বাটি পূর্ণ হয় না। তখন আর একটা ছোট বাটি নিলাম; উহার নাম দিলাম, ছটাকের বাটি। সেই ছটাকের বাটিতে তের ছটাক জল তুলিয়া দেখিলাম, যে জল অবশিষ্ট থাকিল, উহা এক ছটাকের কম। তখন আরও ছোট একটা বাটি লইলাম। উহা কাঁচ্চার বাটি। তিন বাটি বা তিন কাঁচ্চা জল তোলার পর দেখিলাম, এখনও কিছু জল রহিয়াছে, উহা এক কাঁচ্চার কম। এখন বিরক্ত হইয়া সেই জলটুকু পরিত্যাগ করিলাম এবং বলিলাম, এই গামলায় জল আছে,—দশ সের, তের ছটাক, তিন কাঁচ্চা। ইহার নাম জল মাপা। কিন্তু মাপটা ঠিক হইল কি? বিরক্ত হইয়া যে জলটুকু পরিত্যাগ করিয়াছি, সেটুকুর পরিমাণ কত? সেটুকু মাপিতে হইলে আবার কাঁচ্চার বাটির চেয়েও ছোট বাটি লইতে হইবে; এবং তাহাতে মাপার পরও যদি একটু জল বাকী থাকে, সেটুকুর জন্য আরও ছোট বাটি দরকার হইবে। যতই ছোট বাটি লও, খুব সম্ভব শেষ পর্য্যন্ত একটু জল বাকী থাকিবে, যাহা সেই অতি ছোট বাটির চেয়েও অল্প; কাজেই এক সময়ে না এক সময়ে বিরক্ত হইতেই হইবে; এবং সেই কিঞ্চিৎ জলকে পরিত্যাগ করিতেই হইবে। মাপেও একটু ভুল থাকিয়া যাইবে। সে ভুল হয় ত খুব সামান্য ভুল, অকিঞ্চিৎকর ভুল; কিন্তু তবু ভুল বটে। গণনাকার্য্যে এমন ভুলের আশঙ্কা নাই। গণিবার দ্রব্যের সংখ্যা যতই অধিক হউক না কেন, যদি সময় থাকে ও ফাঁকি না দেওয়া যায়, তাহা হইলে ভুল না করিয়াও গণনা চলিতে পারে; নির্ভুল গণনা কষ্টসাধ্য হইতে

পারে, কিন্তু অসাধ্য নহে। ভারতবর্ষের লোক-সংখ্যা দশ বৎসর অন্তর ঠিক হয়। উহাতে কিছু না কিছু ভুল থাকে ; কেন না, যাহাদের উপর গণনার ভার, তাহারা হয় ফাঁকি দেয়, কিংবা যাহাদিগকে গণিতে হইবে, উহাদের সকলকে খুঁজিয়া পাওয়া যায় না। এই সকল ত্রুটিতে ভুল হয় ; নতুবা নির্ভুল গণনা অসাধ্য নহে। কষ্ট স্বীকার করিলে পঙ্গপালের পতঙ্গ-সংখ্যা, সাগরবেলায় বালুকা-সংখ্যা ও আকাশের তারকা-সংখ্যাও নির্ভুল গণা যাইতে পারে। কিন্তু এক গামলা জল নির্ভুল করিয়া মাপা একেবারে অসাধ্য। সূক্ষ্ম মাপে কাঁচ্চার সহস্রাংশ বা লক্ষাংশ পরিমাণের জলও হয় ত মাপিতে পারিব ; কিন্তু তাহার নীচে গিয়া পরাজয় স্বীকার করিতেই হইবে। কাজেই মাপে একটু ভুল থাকিবেই ; গণনায় সে ভুল থাকিবার আশঙ্কা নাই।

এই প্রভেদের কারণ কি ? কারণ এই ঃ—যে সকল দ্রব্য অবিভাজ্য, যাহা ভাঙ্গা যায় না, তাহাই গণনার যোগ্য ; আর যাহা বিভাজ্য, তাহার গণনা চলে না। মানুষকে দ্বিখণ্ড করা চলে না, করিলেও তাহার মনুষ্যত্ব থাকে না : গাভীকে দ্বিখণ্ড করিতে আপনারা কেহ সম্মত হইবেন, আশা করি না ; ফুলকে ছিঁড়িলে উহা আর ফুল থাকে না ; টাকাকে দুই টুকরা করিয়া কাটিলে উহা আর বাজারে টাকা বলিয়া চলিবে না ; কাঁঠাল ফলকে খণ্ডিত করিলে যাহা পাওয়া যাইবে, তাহা খাদ্য হিসাবে উপাদেয় বটে, কিন্তু তাহা কাঁঠাল ফল হইবে না। কাজেই যাহার খণ্ড নাই, ভগ্নাংশ নাই, তাহাই গণনাযোগ্য। বাজারে আমরা সাড়ে পাঁচ গণ্ডা আম কিনিতে যাই, কিন্তু সাড়ে পাঁচটা আম কিনিতে পারি না। দেড়টা মানুষ বা আড়াইখানা হাতীর কথা কেহ কখনও শুনে নাই। পক্ষান্তরে যাহা গণা যায় না, মাপা যায়, তাহার লক্ষণ বিভাজ্যতা। এক ঘটি জল বা এক ফোঁটা জল, শত খণ্ডে বিভাগ করিতে পারি ; কাজেই বলি,—দেড় সের বা সাড়ে তিন ছটাক, বা পৌনে পাঁচ কাঁচ্চা। ফুল, ফল, হাতী ঘোড়া বিভাজ্য দ্রব্য নহে ; সেই জন্য গণনাযোগ্য। আর জল, তেল, দুধ, ঘি প্রভৃতি বিভাজ্য ; এই জন্য গণনাযোগ্য নহে।

এইখানে প্রশ্ন উঠে যে, জল যদি বস্তুতই বহুসংখ্যক অণুর সমবায়ে নির্ম্মিত হয়, তাহা হইলে উহাকেও গণনাযোগ্য না বলি কেন ? এক ফোঁটা জলকে কোটি খণ্ড, কোটি কোটি কোটি খণ্ডে ভাগ করিয়া শেষ যখন

জলের অণুতে ঠেকে, তখন সেই অণুকে ত আর ভাগ করা চলিবে না; জলের অণুকে দু টুকরা করিলে তখন তাহার জলীয়ত্ব থাকিবে না; উহা অন্য পদার্থের পরমাণুতে পরিণত হইবে। তাহা হইলে গরু ভেড়া বা ফুল ফল, যে হিসাবে গণনাযোগ্য, জলের অণুও সেই হিসাবে গণনাযোগ্য; এবং আমরা এক ফোঁটা জলে যদি অণুর সংখ্যা গণিতে পারিতাম, তাহা হইলে জলের পরিমাণনির্দ্দেশেও ভুলের সম্ভাবনা থাকিত না।

ইহা ঠিক কথা। জল যদি অণুর সমাবেশে নির্ম্মিত হয়, তাহা হইলে উহার অণুর সংখ্যা গণনা করিয়া উহার পরিমাণ অভ্রান্তরূপে নির্দ্দেশ করা অসাধ্য নহে। তবে গণা হয় না কেন? অণুগুলি ইন্দ্রিয়ের অগোচর। উহাদিগকে ধরিতে ছুঁইতে পারি না; যদি কখনও এরূপ যন্ত্রের আবিষ্কার হয়, তাহাতে অণুগুলি ইন্দ্রিয়গোচর হইবে, তখন যাহার সময় আছে ও ধৈর্য্য আছে, সমুদ্রের জলে কত অণু আছে গণিয়া বলাও তাহার পক্ষে অসাধ্য হইবে না। সম্প্রতি কিন্তু গণনার উপায় নাই; আন্দাজ করিয়া সংখ্যা-নির্দ্দেশের চেষ্টা হইয়াছে বটে, এবং সে আন্দাজেও খুব বেশী ভুল নাই; কিন্তু একটি একটি করিয়া নির্ভুল গণনা সম্প্রতি অসাধ্য। কাজেই আমরা মাপিয়া জলের পরিমাণ নির্দ্দেশ করি। তাহাতে একটু ভুল থাকে, সে ভুলটুকু আমরা গ্রাহ্য করি না।

গণনা যেখানে কষ্টসাধ্য, সেখানে মাপের আশ্রয় লওয়াই চলিত প্রথা। যাহার অপরিসীম ধৈর্য্য আছে, সে চাউল কিনিতে গিয়া একটি একটি করিয়া গণিয়া চাউল কিনিলে কোনও দোকানদার তাহাকে ঠকাইতে পারিবে না; কিন্তু তত ধৈর্য্য কাহার আছে! আমরা চাউল গণিয়া লই না। মণ, সের, ছটাক, বা কাঁচ্চা পর্য্যন্ত ওজন করিয়া বা মাপ করিয়া দেখিয়া লই। কাঁচ্চার নীচে যাওয়া কর্ত্তব্য বোধ করি না। কাঁচ্চার নীচে গেলে ঠকিতে হয় কম বটে, কিন্তু সে কার্য্যে চাউলের মূল্য অপেক্ষা সময়ের মূল্য অধিক হইয়া পড়ে। আকাশের তারা, নদীর বালি আর বায়ুমধ্যে ধূলিকণার গণনা যাঁহাদের ব্যবসায়, তাঁহারা এই কার্য্যে লিপ্ত থাকুন। সাধারণ মনুষ্যের উহাতে কাজ নাই।

এইখানেই পরমাণু-প্রসঙ্গ সমাপ্ত করিয়া আপনাদিগকে অব্যাহতি দিতে পারিতাম, কিন্তু আজকাল যে নূতন কথাটা উঠিয়াছে, তাহা একেবারে উল্লেখ না করিলে আপনারা বলিবেন, কিছুই হইল না; কাজেই আরও একটু কষ্ট দিব।

রসায়নবেত্তারা যে সকল মূল পদার্থের পরস্পর যোগে যাবতীয় পার্থিব পদার্থ প্রস্তুত করিতে পারেন, তাহাদের সংখ্যা প্রায় আশীটি। কাজেই পরমাণুর মধ্যেও আশী রকমের জাতিভেদ স্বীকার করিতে হয়। কিন্তু মানবসমাজে যেমন জাতিভেদ সকলের ভাল লাগে না, পরমাণু-সমাজেও সেইরূপ জাতিভেদ ভাল দেখায় না। "কৈলাসশিখরমধ্যে যত ধাতু ছিল, তার মধ্যে স্বর্ণ আসি লৌহকে নিন্দিল"—কৈলাস পর্ব্বতে ভূতগণের মধ্যে এই যে বিবাদ উপস্থিত হইয়াছিল, জাতিভেদ তাহার মূলে। এই জাতিভেদ উঠাইবার জন্য কোনও সোশিয়াল কনফারেন্‌স্ বসিয়াছিল কি না, ইতিহাসে লেখে না। এই জাতিভেদ বিধাতাপুরুষের অভিপ্রেত, ইহা মনে করিতেও ক্লেশ হয়। কাজেই বৈজ্ঞানিক পণ্ডিতদের মধ্যে যাঁহারা সাম্যবাদী, তাঁহারা মনে মনে ভাবিতেন, এই পরমাণুবাদে কোথাও কি একটা খটকা আছে। যে সকল পরমাণু একজাতির অন্তর্গত, তাহারা ঘোঁট করিয়া দল পাকাইয়া এই বৈষম্যের সৃষ্টি করিয়াছে, এইরূপ মনে করিলে বিধাতাপুরুষে কোনও দোষ অর্শে না। এই জন্য সাম্যবাদীরা আশা করিয়া বসিয়াছিলেন, এমন দিন আসিবে, যে দিন প্রতিপন্ন হইবে—পরমাণু কেবল এক রকম—মূলে ব্রাহ্মণ শূদ্র ভেদ নাই। পরমাণুকে একেবারে অবিভাজ্য মনে করিলে কিন্তু জাতিভেদ থাকিয়া যায়। অথচ অণু ভাঙ্গিলে যেমন পরমাণু হয়, সেইরূপ পরমাণু ভাঙ্গা চলে কি না, তাহার কোনও প্রমাণ এ পর্য্যন্ত উপস্থিত ছিল না।

এই পর্য্যন্ত উপস্থিত ছিল না; কিন্তু এখন উপস্থিত হইয়াছে। ত্রিশ বৎসর হইতে চলিল, সার্ উইলিয়ম ক্রুক্‌স্ তাঁহার আবিষ্কৃত কতিপয় নূতন তথ্যের উপর নির্ভর করিয়া বলিতে চাহিয়াছিলেন, এই আমি এক নূতন প্রকার জড় কণিকা আবিষ্কার করিয়াছি; ইহার নাম দিলাম প্রোটাইল; এই জড় কণিকার সমবায়ে বিবিধ পরমাণু নির্ম্মিত হইয়াছে। ক্রুক্‌সের কথায় তখন কেহ কাণ দেয় নাই। এখন কিন্তু আর না দিলে চলিতেছে না। নানা দেশের নানা পণ্ডিত নানা পথে চলিয়া একই সিদ্ধান্তে উপস্থিত হইতেছেন। সেই কাহিনী বিবৃত করিবার এই সময় নহে। এখন দেখা যাইতেছে, পরমাণু ভাঙ্গা খুব সহজ। এত কাল জানিতাম, হাইড্রোজেনের পরমাণু অপেক্ষা সূক্ষ্মতর পদার্থ বুঝি আর কিছুই নাই। এখন দেখা যাইতেছে, হাইড্রোজেনের পরমাণুকে ভাঙ্গিয়া টুকরা

পাওয়া যাইতে পারে। এক এক টুকরা আবার কত সূক্ষ্ম! হাজার-খানেক টুকরা একযোগে হাইড্রোজেনের পরমাণুর সমান হয়। হয়ত এই কণিকাগুলির একত্র যোগেই হাইড্রোজেনের পরমাণু গঠিত হইয়াছে। কেবল হাইড্রোজেনের পরমাণু কেন, যাবতীয় পরমাণু—দ্বিজোত্তম স্বুবর্ণ হইতে কালা নিগার লোহা পর্য্যন্ত—সকলের পরমাণু ভাঙ্গিয়াই সেই একই কণিকা বাহির হইতে পারে। এই কণিকাগুলির চাল-চলন বড় অদ্ভুত। এত দিন আমরা অণু পরমাণুকেই চপল বলিয়া জানিতাম। তাহারা স্থির থাকিতে চায় না, ছুটিতে চায়। এই ঘরের বায়ুরাশিতে যে সকল অণু আছে, তাহারা রেলগাড়ীর অধিক বেগে ছুটিতেছে। কিন্তু এই কণিকাগুলির চপলতার কাছে উহা কিছুই নহে। সেকেণ্ডে লক্ষ মাইল চলা ইহাদের পক্ষে অসাধ্য নহে। বস্তুতই ইহারা তত্তুল্য বেগে অনেক সময় ছুটিয়া চলে। রেডিয়ম্ নামক নবাবিষ্কৃত ধাতুর কথা আজকাল সকলেই শুনিয়াছে; উহার পরমাণুগুলি ভঙ্গপ্রবণ, উহার পরমাণু কেবলই ভাঙ্গিতেছে। তাহা হইতে ঐ সকল কণিকা কেবলই ছুটিয়া বাহির হইতেছে। তাহারই বা আবার বেগ কত! পরমাণুমাত্রের ভিতর এই সকল কণিকা শতে শতে বা সহস্রে সহস্রে আট্‌কান আছে; কিন্তু তাহারা কি আট্‌কান থাকিতে চায়! তাহারা ভিতরে আবদ্ধ থাকিয়াও কেবলই বেগে ঘুরিতেছে; আর আকাশের সমুদ্রে ধাক্কা দিয়া আলোকের ঢেউ তুলিতেছে। স্থবিধা পাইলেই উহারা ছটকিয়া বন্ধনমুক্ত হইয়া বাহিরে আসে। বাহিরে আসিয়া মহাবেগে ঋজু পথে আকাশ ভেদ করিয়া চলে। নিকটে একটা চুম্বক ধরিলে তাহাদের পথ বাঁকিয়া যায়। নিরেট ধাতু পদার্থকে ভেদ করিয়া তাহারা চলিয়া যায়। এইরূপ তাহাদের বিচিত্র লীলা। আবার বিচিত্র এই যে, ঐ সূক্ষ্ম কণিকাকে জড় পদার্থ বলিব কি না, তাহাই বলা দুষ্কর। যাবতীয় জড় পদার্থের পরমাণু হয়ত ঐ সূক্ষ্ম কণিকাতে গঠিত; উহাই জড় পদার্থের উপাদান। ঐ কণিকাকে জড় বলিব কি না, বিষম সমস্যা; উহাকে জড়-কণা না বলিয়া তড়িৎ-কণা বলাই সঙ্গত। যে তাড়িত বা ইলেক্‌ট্রিসিটি লইয়া মানুষে এই শত বৎসর ধরিয়া এত কারখানা করিতেছে, অথচ তাহার স্বরূপ কি, কিছুই জানে না, এখন দেখিতেছি, জড় পরমাণুর এই সূক্ষ্ম কণিকা সেই তাড়িতের সহিত অভিন্ন। তাড়িতের স্বরূপ লইয়া এত কাল একটা ঝগড়া ছিল; সেকালে পণ্ডিতেরা বলিতেন, উহা এক

